সত্যকে। ভবতোষ উঠোনে দাঁড়িয়ে। 'উঠোন' বলতে সত্যর পরিচিত জিনিস নয়। শান-বাঁধানো চারচৌকো খানিকটা জায়গা মাত্র। পাড়াগাঁয়ে একে চাতাল বলে।

সে যাই হোক, ভবতোষ সেখানে দাঁড়িয়ে গলাখাঁকারি দিলেন, তার পর বললেন, "নবকুমার আছ নাকি ?"

"বাবা ঘুমুচ্ছে।"

সাড়া দিল বড় খোকা।

ভবতোষ গলা চড়ালেন, "এখনো ঘুমুচ্ছে ? কাল থেকে যে দশটায় অফিস যেতে হবে। আমি এই একজন লোক ঠিক করে আনলাম, মেয়েলোক। খোকা, তোমার মাকেই তা হলে বল, কথাবার্তা কয়ে নিতে। আমি অবশ্য মোটামুটি বলে নিয়ে এসেছি। বাসনমাজা, ঘর মোছা, ছাড়া কাপড় কাচা, কয়লা ভাঙা, উনুন ধরানো, মশলা পেষা, এই সব করতে হবে। মাইনে মাসে বারো আনা, জলপানি চার আনা। তবে মাথায় মাখতে তেল একটু দিতে হবে। চান না করলে তো আর মশলা পেষা চলবে না।"

নবকুমারের সাড়া পাওয়া যায় না। ঘরের মধ্যে বিহ্বল সত্য এই সকালেও ঘামতে থাকে।

সব কাজই যদি ঝি করবে, সত্য তা হলে কী করবে ?

শুধু বাসনমাজার জন্যে হলেই তো হত !

ভবতোষ সঙ্গের স্ত্রীলোকটিকে উদ্দেশ করে বলেন, "কই গো বাছা, এগিয়ে এস। ওই ওদিকে মা রয়েছেন, তাঁর সঙ্গেই বলা-কওয়া করে নাও। এখন থেকেই লেগে যাও তা হলে। এই তো রাতের শকড়ি ঘটিবাটি পড়ে রয়েছে।"

আর বেশীক্ষণ লজ্জাবতীর ভূমিকার মধ্যে নিজেকে আবদ্ধ রাখা সম্ভব হল না সত্যর। মাথার কাপড়টা টেনে দরজার কাছে এসে দাঁড়িয়ে নম্র গলায় বলে ফেলল, "এত সবের জন্যে বলবার দরকার ছিল না। ঘরের কাজ নিজেই চালিয়ে নিতে পারব—"

ভবতোষ প্রথমটা একটু থতমত খেলেন, কারণ সত্য এসে কথা বলবে, আশা করেন নি। তার পর সামলে উঠে বললেন, "কেন ? লোক যে ক্ষেত্রে রাখাই হচ্ছে, সবই করবে। এমনিতে শুধু বাসনমাজাতেও তো আট আনার কম রাজী হচ্ছে না। আর গণ্ডা চারেক পয়সা দিলেই—"

"পয়সার জন্যে না—", সত্য এবার প্রায় স্পষ্ট গলায় বলে ওঠে, "নিজের অব্যেস খারাপের জন্যে বলছি। সব কাজ লোক দিয়ে করালে আয়েস এসে যাবে। সময়ই বা কাটবে কিসে ?"

ভবতোষ মিনিট খানেক হাঁ করে তাকিয়ে থাকেন। কথাটা হৃদয়ঙ্গম করতে এ সময়টুকু লেগে যায় তাঁর।

শ্বশুরবাড়িতে খেটে খেটে হাড়কালি করা কোন মেয়ে যে বাসায় এসে "আয়েস" করতে চায় না, এ তাঁর অভিনব মনে হল। ছাত্র নবকুমারের স্ত্রীটি সম্পর্কে অবশ্য তিনি বরাবরই একটু সমীহভাবাপন্ন, তবু আজ যেন তার সম্পর্কে আরও বেশী অবহিত হলেন।

হয়তো বা কিঞ্চিৎ অভিভূতও।

তার পর ধীরস্বরে বললেন, 'মেয়েছেলেদের জন্যে আরো অনেক ভাল ভাল কাজ আছে বৌমা, তাতেও সময় কাটবে। তা ছাড়া অবকাশকালে ঘরে বসে বসে লেখাপড়ার চর্চা করলেও—"

কথা শেষ হল না, নবকুমার বেরিয়ে এল ঘর থেকে চোখ রগড়াতে রগড়াতে। তটস্থ হয়ে বলল, "মাস্টার মশাই আবার সকালবেলাই কষ্ট করে—"

"না কষ্ট আর কি! এই কাজের লোক ঠিক করে আনলাম। দেখিয়ে শুনিয়ে দাও একে। এবার একটা গোয়ালা ঠিক করে দিতে পারলেই সব ব্যবস্থা হয়ে যায়।"

"আপনি আর কত কষ্ট করবেন ?"

সত্য বলে ওঠে।

আর সঙ্গে সঙ্গে চমকে ওঠে নবকুমার।

দরজার শেকল নাড়া পর্যায়টা কখন পার হল! এভাবে স্পষ্টাস্পষ্টি কথা! অবাক কাণ্ড!

ভবতোষ বলেন, "আমাকে যদি তোমরা পর ভাব নবকুমার, তবেই কুণ্ঠা বোধ করবে। আমি কিন্তু তোমাদের পর ভাবছি না।"

"না না, সে কি ? পর মানে ?"

নবকুমার কথার খেই হারায়। এবং বোধ করি "আপন" ভাবার প্রমাণ দেখাতেই তাড়াতাড়ি বলে ওঠে, "আমি তো এই ভাবছিলাম আপনার সঙ্গে হাটটা ঘুরে আসি। কোন্ কোন্ বারে হাট বসে এখানে ?"

ভবতোষ হাসেন।

বলেন, "কলকাতায় রোজই হাট।"

"ওঃ। প্রত্যেক দিন বাজার বসে?"

"তা বসে। একটা নয়, অনেক বাজার। তা আজ আর তোমাকে যেতে হবে না, আমিই ব্যবস্থা করছি। তুমি বরং বাড়ির কাজে, মানে কি সুবিধে অসুবিধে—"

"বাড়ির কাজে কিছু আটকাবে না—", সত্যর ধীর গম্ভীর কণ্ঠস্বর ধ্বনিত হয়। তার পর ঘরের মধ্যে থেকে একটা ধামা বার করে এনে নবকুমারের সামনে নামিয়ে দিয়ে চলে যায় সত্য।

এমনি করেই আরম্ভ হয় সত্যর শহরের সংসার।

নিজের সংসার।

কদিন পরে নিতাই আসে।

নবকুমার বলে, "ওকে আর তোমার লজ্জা করলে চলবে না। একসঙ্গে থাকা, ভাইয়ের মত, বাড়িতে আর দ্বিতীয় মেয়েছেলে নেই, ভাত বেড়ে দেবে তুমি—"

সত্য মৃদু হেসে বলে, "অত বলবার কি আছে? আমাকে কি তোমার খুব লজ্জাবতী মনে হয়?"

"আহাহা ইয়ে তা নয়! মানে লজ্জা আর কোথা? মাস্টার মশাইয়ের সঙ্গেই তো তুমি দিব্যি কথাটথা চালাচ্ছ।…বুঝলি নিতাই, প্রথম দিন আমি তো তাজ্জব! যাই ভাগ্যিস মা নেই সামনে? খুব সাহসী বুঝলি? মাস্টার মশাইয়ের সঙ্গে কথা বলতে আমরাই তো—"

নিতাই এক নজর সত্যর দিকে দৃষ্টিপাত করে বলে, "বৌঠানকে এতদিন দেখেও চিনতে পারলে না নব? তোমার আমার মাটি দিয়ে গড়া উনি নন। তোমার অনেক ভাগ্য তাই—"

হঠাৎ ওদের চমকে দিয়ে হেসে ওঠে সত্য, "নাও, নাওয়া-খাওয়া শিকেয় তুলে এখন দুই বন্ধুতে ভাগ্যবিচার শুরু হয়ে গেল। আচ্ছা ঠাকুরপো, তুমিই বল, মাস্টার মানে হল গিয়ে গুরু, কেমন কিনা? তা গুরুকে লজ্জা করলে চলবে কেন? ভক্তি করব, ছেদ্দা করব, মান্য করব, ভয় লজ্জা করব কেন? আমি তো ওনার কাছে ইংরিজি পড়ব ঠিক করেছি।"

"কী বললে?"

নবকুমার জ্যা-মুক্ত ধনুকের মত ছিটকে ওঠে, "কি শিখবে?"

"বললাম তো!"

"পাগলামি করো না। বেশী বাড়াবাড়ি ঠিক নয়। যা রয় সয় তাই ভাল। কলকেতায় এসেছ, বাসার সংসার করছ, এ পর্যন্ত একরকম, তা বলে—"

"তা ইংরিজি শিখব বলেছি বৈ তো গাউন পরে হোটেলে খানা খেতে যাব বলি নি?" কৌতুকের হাসিতে জোড়া ভুরু নেচে ওঠে সত্যর, উৎফুল্ল মুখ লাল হয়ে ওঠে, নিতাইয়ের দিকে সরাসর তাকিয়েই বলে, "তোমার বন্ধুর সবতাতেই ভয়। ঘরে বসে বই পড়ে যদি একটু জ্ঞান বিদ্যে অর্জন করা যায়, তাতে দোষটা কি বল তো? নাকি মেলেচ্ছ অক্ষর ছুঁলেও জাত যাবে?"

নবকুমার গম্ভীর ভাবে বলে, "তা একরকম তাই বৈকি। যতই হোক হিন্দুর মেয়ে।"

"আর নিজে হিন্দুর ছেলে নও?"

"বেটাছেলের কথা আলাদা।"

"আলাদার কিছু নেই। ধর্মের কাছে সব সমান। আর যদি জাত যাওয়ার কথাই বল—", আর একবার কৌতুকের আলো ফুটে ওঠে সত্যর মুখে, "সে তা হলে অনেক দিনই গেছে।"

"অ্যাঁ!"

"অ্যাঁ!"

যুগপৎ দুই বন্ধুরই মুখবিবর হাঁ হয়েই থেকে যায় বুজতে ভুলে।

সত্য মৃদু মৃদু হাসতেই থাকে।

একটু চৈতন্য লাভ করে নবকুমার বলে, "ইংরেজি পড়েছ তুমি?"

"সামান্য সামান্য। নিজের চেষ্টায় যা হয়। তোমার বই দুটো তো ছিল ঘরে।"

"তাজ্জব!"

নিতাইয়ের কণ্ঠ থেকে শুধু এইটুকুই স্বর নির্গত হয়।

"কিগো ঠাকুরপো, আমার হাতে চলবে তো? নাকি জাত যাওয়ার হাতে খাবে না?"

কথা নেই বার্তা নেই সহসা নিতাই এক হাস্যকর কাজ করে বসে।

প্রশ্নের উত্তর না দিয়ে হুমড়ি খেয়ে পড়ে সত্যর পায়ের কাছে সাষ্টাঙ্গে এক প্রণাম করে।

সত্য অবশ্য এর জন্যে প্রস্তুত ছিল না। দু পা পিছিয়ে যায়। তার পর ধীর স্বরে বলে, "যাক ঠাকুরপো, গুরুজন বলে মানলে তা হলে? বেশ। নাও এবার বাধ্যতা কর। তোমার তো এখনো দুদিন ছুটি, চান করে খেয়ে ভাইপোদের নিয়ে ইস্কুলে ভর্তি করতে যাও দিকিন। কদিন এসেছে, কেবল খেয়ে খেলিয়ে বেড়াচ্ছে! যার জন্যে এত কাণ্ড করে কলকেতায় আসা।"

## তেত্রিশ

কালের খাতার কয়েকখানা পাতা ডান দিক থেকে বাঁ দিকে চলে আসে, গড়িয়ে যায় অনেকগুলো দিন।...

অনভ্যস্ত জীবন প্রায়-ধাতস্থ হয়ে এসেছে নবকুমারের। গতিতে বেশ খানিকটা ক্ষিপ্রতার সঞ্চার হয়েছে, বাড়িতে অফিসের গল্প করতে শিখেছে, অফিস যাওয়ার সময় কৌটো ভর্তি পান, আর পানের সঙ্গে দোক্তা নিতে শিখেছে।

ইতিমধ্যে ছেলেরা স্কুলে কয়েকবার ক্লাস বদলেছে, আর সত্যবতীরা একবার বাসা বদলেছে।

বাসা বদলাবার অবশ্য অতি সূক্ষ্ম গোপন একটি ইতিহাস আছে, সে ইতিহাস শুধু সত্যবতীর আর ভবতোষ মাস্টারের মধ্যেই নিবদ্ধ।

বেশ চলছিল সংসার।

তাড়াহুড়ো করে স্বামীর আর স্বামীর বন্ধুর অফিসের ভাত রাঁধছিল সত্য। পান সাজছিল দু কৌটো করে। তারা বেরোতে না বেরোতে ছেলেদের নাওয়া খাওয়া নিয়ে ব্যস্ত হচ্ছিল, "দুর্গা দুর্গা" উচ্চারণ করে ছেলেদের স্কুলে পাঠাচ্ছিল, তারপর সারাদিনের অবসরে সংসারের বাকী কাজগুলো সেরে তুলে মন দিয়ে শিখছিল লেখাপড়া। বাংলা ইংরিজী দুই-ই।

বইয়ের যোগানদার ভবতোষ, পাঠশিক্ষকও ভবতোষ। নিয়মিত নয়, মাঝে মাঝে দুরূহ জায়গাগুলো বুঝে নিত সত্য। ঘরের মধ্যে উঁচু চৌকিতে বসতেন মাস্টার, চৌকির সামনে মাটিতে সত্যর দুই ছেলে বসত মাদুরে নিজেদের বই খাতা নিয়ে, আর সত্য মাদুর থেকে কিছুটা দূরত্ব বজায় রেখে মেজেয় বসত মাথায় কাপড় টেনে।

কিন্তু কথা চিরদিনই স্পষ্ট সত্যর।

তাই দূরত্ব সত্ত্বেও তার প্রশ্ন বুঝতে অসুবিধে হত না ভবতোষের।

এই. পড়াশোনার মাঝখানে হঠাৎ একদিন সত্য বলে বসল, "আমাদের জন্যে অনেক তো করলেন আপনি, আর একটু কষ্ট করতে হবে।"

ভবতোষ বিচলিত হয়ে বললেন, "কষ্ট কিসের, কষ্ট মানে ?"

"কষ্ট তো বটেই। এযাবৎ অনেক কষ্ট করলেন। সে যা হোক, আপনি পিতৃতুল্য, আমি আপনার মেয়ের মত, তাই 'কিন্তু' আমি হচ্ছি না—"

সত্যর বড় ছেলে লক্ষ্য করল, হঠাৎ যেন মাস্টার মশাইয়ের মুখটা কেমন বদলে গেল। কি রকম যেন ভয় পাওয়া ভয় পাওয়া মুখ হয়ে গেল।

সত্যর অবশ্য মাথায় ঘোমটা, মুখ নীচু।

ভবতোষ অস্ফুটে কি যেন বললেন। সত্য পরিষ্কার গলায় উত্তর দিল, "হ্যাঁ সেই কথাই বলছি—'কিন্তু' আমি হচ্ছি না। আপনি কায়েত ঠাকুরপোর জন্যে অন্য একটা ব্যবস্থা করে দিন। এখেনে তো শুনেছি মেস-ঘর না কি যেন আছে, মাথাপিছু খাই-খরচা দিয়ে বেটাছেলেরা এক জোট হয়ে থেকে আপিস-কাছারি করে।"

কায়েত ঠাকুরপো অর্থে নিতাই।

সামনে শুধু "ঠাকুরপো" বললেও আড়ালে তার সম্পর্কে অপরকে বোঝাতে "কায়েত ঠাকুরপো" বলেই উল্লেখ করে সত্যবতী। কিন্তু সেটা কেবলমাত্র বোঝাতেই।

নবকুমারের সঙ্গে তো ঠিক ভাইয়ের মতই ছিল সে এ বাড়িতে, আর নেহাত "ভাতে"র ছোঁয়াটা বাদে অত বামুন কায়েতের ভেদাভেদও ছিল না সত্যর কাছে। খুব সৌহার্দ্যই তো ছিল।

হঠাৎ কি হল ?

ভবতোষ তাই অন্যমনস্কভাবে বললেন, "সে তো আছে।"

"হ্যাঁ সেই কথাই বলছি। ওনার থাকার জন্যে ব্যবস্থা একটা আপনাকে নিঘ্যসই করতে হবে।"

ভবতোষ মাথা চুলকে বলেন, "তা না হয় দিলাম, কিন্তু হঠাৎ ? মানে সে কি কিছু বলেছে ? ইয়ে এখানে থাকবে না বলে—"

"না তিনি কিছু বলেন নি—", সত্য দৃঢ় গলায় বলে, "আমিই বলছি। আর এটা আপনাকে করতেই হবে।"

ভবতোষ মুহূর্ত কয়েক চুপ করে থেকে আস্তে বলেন, "তুমি যখন বলছ বৌমা, অবশ্যই ন্যায্য কোন কারণ আছে। তবু মানে বুঝতে পারছি না বলে, কেমন যেন চিন্তায় পড়ছি।"

এবার আর উত্তর এল না সত্যর দিক থেকে।

ভবতোষ উঠে দাঁড়ালেন।

তার পর বললেন, "নবকুমারেরও এই মত তো ?"

সত্য বলল, "ঘর-সংসারের সুবিধে-অসুবিধেয় বেটাছেলের মতামত চলে না। ব্যবস্থা হয়ে গেলে বললেই হবে।"

ভবতোষ বুঝলেন। বুঝলেন কোন একটা গোলমেলে ব্যাপার ঘটেছে। কিন্তু নিতাই ছেলেটা তো—হল কী !

আচ্ছা—হঠাৎ বলা কওয়া নেই, নিতাইকে তিনি বলবেন কি করে, "ওহে তোমার জন্যে মেসের ঘর যোগাড় করেছি, কাল থেকে থাক গে যাও সেখানে।"

সে কথা বলেও ফেললেন।

"নিতাইকে আগে একটু না জানালে—"

"হ্যাঁ, সে একটা চিন্তা বটে। কিন্তু কি আর হবে ? বলতেই যখন হবে। সে ব্যবস্থা আমিই করব।"

ভবতোষ অগত্যাই বিদায় নিলেন।

বড় ছেলে বলল, "কাকাবাবু কেন এখানে থাকবেন না মা ?"

সত্য গম্ভীর ভাবে বলল, "ছেলেমানুষ সব কথায় থাকতে নেই খোকা ! যখন যা হবে দেখতেই পাবে। কেন কি বিত্তান্ত অত ভাবতে বসো না।"

তা তারা শুধু দেখতেই পেল।

দেখল বাবা কোথায় যেন পালিয়ে থাকল, মা চুপচাপ দরজা ধরে দাঁড়িয়ে

রইল, আর নিতাইকাকা নিজের তোরঙ্গ আর বিছানা নিয়ে আস্তে আস্তে একটা ভাড়াটে ঘোড়ার গাড়িতে গিয়ে উঠল।

পরিস্থিতিটা এমন থমথমে যে, একটিও প্রশ্ন করতে সাহস হল না তাদের।

তা সাহস প্রথমটায় নবকুমারেরও হয় নি। তাই সে সকাল থেকে পালিয়ে বেড়াচ্ছিল। অনেক রাত্রে বাড়ি ফিরে প্রায় চোরের মত চুপি চুপি তাকিয়ে দেখল নিতাইয়ের ঘরটার দিকে। দেখল দরজায় শেকল তোলা

বুকটা ধক্ করে উঠল।

মনে হল তার "অন্তর" নামক জায়গাটাতেও যেন অমনি একটা শেকল তোলা দরজা দাঁড়িয়ে রয়েছে মুখ গম্ভীর করে। সে দরজা আর বুঝি কোনদিন খুলবে না। সেই বন্ধ ঘরের মধ্যে রয়ে গেল নবকুমারের অনেকখানিটা সুখ, অনেকখানিটা আনন্দ।

ঈশ্বর জানেন সত্যর হঠাৎ কেন এই খেয়াল!

নিতাইয়ের কোনও ব্যবহারে যে সে রাগ করেছে তাও তো মনে হচ্ছে না। নিজের চক্ষে কাল দেখেছে নবকুমার, রান্নাঘরে নিতাইয়ের ভাত বাড়তে বসে টপটপ করে চোখের জল পড়ছে সত্যর। আর এও লক্ষ্য করেছে নিতাই যা যা খেতে ভালবাসে; সেই সবই আজ কদিন ধরে রাঁধছে সে।

তবে?

হিসেবটা মিলছে কোন্‌খানে?

তবে কি খরচপত্রের কথা নিয়ে মাথা ঘামাচ্ছে সত্য?

কিন্তু তাতেই বা প্রশ্নের উত্তর কোথা? নিতাই তো সংসার খরচের ভাগ না দিয়ে ছাড়ে না।

গোলকধাঁধাঁর মধ্যে কাটাতে হয়েছে নবকুমারকে।

সত্যকে প্রশ্ন করে সদুত্তর জোটে নি। সে বলেছে, "এ তো ভাল ব্যবস্থাই হচ্ছে। দু বেলা বাড়া ভাতটা পেলে, ঠাকুরপোর আর বৌ এনে বাসা করার চেষ্টা থাকবে না।"

নবকুমার ঝেঁজে উঠে বলেছিল, "ওর পরিবারের কথা ও বুঝবে। সে চেষ্টা যে করতেই হবে, তার কোনও মানে আছে? গাঁ সুদ্ধু বৌ কি তোমার মতন বাসায় আসার জন্যে পা তুলে বসে আছে?"

সত্য অবশ্য এ কথায় মর্মাহত হয়ে নিথর হয়ে যায় নি। প্রথম প্রথম যেমন হত। কারণ যে কোন বিষয়ে সামান্যতম অসুবিধে বা অপছন্দ হলেই

সত্যর "বাসায় আসার" বাসনা নিয়ে খোঁটা দেওয়ার অভ্যাস নবকুমারের গোড়া থেকেই। বহুবিধ স্বাচ্ছন্দ্য সুখের আস্বাদ পেলেও, এবং বহুবার মনে মনে সত্যকে তারিফ করলেও, ওটা যেন ওর একটা মুদ্রাদোষের মতই।

প্রথম প্রথম সত্য অভিমানে পাথর হয়ে যেত। আর সেই পাথর-মূর্তি অসহ্য হওয়ায় শেষ অবধি নবকুমারকেই মিটমাট করতে হত। বলতে হত, "ঘাট হয়েছে বাবা, শতেকবার ঘাট হয়েছে। এই নাক মলছি, কান মলছি, আর যদি ও কথা মুখে আনি। ঠাট্টার কথা বুঝতে পার না, এই এক আশ্চয্যি!"

তা "ঠাট্টা" বলেই বুঝিয়ে বুঝিয়ে ক্রমশঃ জিনিসটাকে গা সহা করে এনেছিল নবকুমার। এখন এমন হয়েছে যে ওই খোঁটাটাকে আর গ্রাহ্যের মধ্যেই আনে না সত্য। সেদিনও তাই আনে নি।

শুধু ভ্রূকুটি করে বলেছিল, "পা তুলে আছে কি নেই, সেটা তো যতক্ষণ না অন্তর্যামী হচ্ছ, টের পাবে না। তবে মানুষের সংসারেও নেয্য হিসেব একটা আছে। বিয়েটা করে লোকে ঘরকন্না করবার জন্যেই।"

আরো খানিক বাক্যব্যয় করেছিল নবকুমার অনেকটা একতরফা। তবু তার মনে আশা ছিল শেষ পর্যন্ত নিতাইয়ের যাওয়ার কথাটা হাওয়ায় ভাসবে। কিন্তু দেখল ক্রমশঃই সেটা পাকতে থাকল।

কেউই কিছু বলে না তবু যেন কোথায় কি হতে থাকে। খেতে বসে দু বন্ধুতে কথাও হয় না তা নয়। কিন্তু সে যেন কেমন শুকনো শুকনো, আঠাছাড়া। অথচ নিতাইকে স্পষ্টাস্পষ্টি জিজ্ঞেস করতেও সাহসে কুলোয় না।

সত্যকেও না।

কিন্তু আজ এই দুঃখের আবেগে ওর সাহস জেগে উঠল। ওখান থেকে তাড়াতাড়ি সরে এসে তীব্র স্বরে বলে ফেলল, "বিনি দোষে নিরপরাধ মানুষটাকে বাড়ি থেকে বিদেয় করে দিতে মনটা একবার কাঁদলও না? ধন্যি মেয়েমানুষ বটে!"

সত্য তখন প্রদীপের সামনে হেঁটমুণ্ডে বসে একখানা বইয়ের পাতা ওল্টাচ্ছিল, স্বামীর এই মন্তব্যে একবার মাত্র মাথাটা তুলল, তার পর নীরবেই আবার মাথা নীচু করল।

নবকুমারের তখন ভিতরে আলোড়ন চলছে, তাই সবই খারাপ লাগছে।

অতএব ওই বইয়ের পাতা ওল্টানোতেও গা জলে গেল তার। বলল, "মা যা বলে ঠিকই বলে। মেয়েছেলের অধিক বিদ্যে সর্বনাশের মূল।"

সত্য চট করে বইটা মুড়ে ফেলে উঠে দাঁড়িয়ে বলল, "মাতৃবাক্য অবিশ্যিই বেদবাক্য। অতএব আমিই বসে বসে তোমার সর্বনাশ সাধন করছি। তা তার তো আর চারা নেই। বিদ্যেটা তো আর ঘটিবাটি নয় যে, অসুবিধে ঘটাচ্ছে বলে সরিয়ে রাখব। কিন্তু 'বিনাদোষ' কিনা, আর মনটা কাঁদছে কি না, সে সংবাদ তুমি সঠিক পেয়েছ?"

"মন! হুঁ! পাষাণেও বরং প্রাণ আছে, তোমার মধ্যে নেই।"

বন্ধুকে যে নবকুমার কতখানিটা ভালবাসে সে কথা সত্যর অজানা নয়, তাই এত বড় দোষারোপেও বিচলিত হয় না সে। বোঝে, রাগে দুঃখে বলে ফেলেছে। আর সেটাই তো স্বভাব নবকুমারের। রাগের মাথায় কড়া কথা বলে বসে, আর রাগ ভাঙলে খোশামোদ করতে বসে।

তাই সত্য অবিচলিত ভাবে বলে, "তা পাষাণীই যখন, তখন মন কাঁদার কথা উঠছে কেন? তবে 'বিনাদোষ', এ কথা ভাববার হেতু? যে মানুষ গুরুর নামে কলঙ্ক দিতে পারে, তাকে আমি অন্ততঃ নিরপরাধী বলতে পারব না।"

গুরুর নামে!

নবকুমার স্তম্ভিত ভাবে বলে, "তার মানে?"

"মানে তোমায় বোঝাতে পারব না। মেয়েমানুষের বাড়া পেট-আলগা মানুষ তুমি, এখুনি জগৎ সংসার সকল বাত্রা জেনে ফেলবে। তবে এই বিশ্বাসটুকু রেখো আমার ওপর, অন্যাই কাজ আমাকে দিয়ে হবে না। অবিবেচনার কাজও না।"

না, এর বেশী নবকুমার জানতে পারে নি।

পারবার কথাও নয়।

বুদ্ধি দিয়ে বুঝে ফেলবে এত ক্ষমতা তার নেই। আর সত্য তো হাত জোড় করে বলেছে, "আমায় আর কিছু জিজ্ঞেস করো না। আমি সে কথা মুখে আনতে পারব না।"

না, সত্যিই পারবে না।

মুখে আনবার কথা নয়।

তবু নিতাই একদিন মুখে এনেছিল। ভবতোষ মাস্টার সত্যকে পড়া দিয়ে চলে যাওয়া মাত্র বলে উঠেছিল, "সম্পর্কটা মাস্টার বানিয়েছে ভাল। গুরু শিষ্য! কিন্তু যতক্ষণ পড়া বুঝোয় ততক্ষণ তো গুরু বসে বসে শিষ্যকে চোখ দিয়ে গিলতে থাকে!"

"সত্য তীব্র স্বরে বলে উঠেছিল, "ঠাকুরপো!"

"তা রাগ করলে আর কি হবে? যা হক কথা তাই বলছি। মাস্টার মশাইয়ের রীত-চরিত্তির আমার আর আজকাল ভাল মনে হয় না। ছুতোয়-নাতায় হরঘড়ি এ বাসায় আসার বহর দেখে বুঝতে পারেন না? নিছক হিত করতে আসা নয়, কারণটা অন্য। আমি এই ভবিষ্যৎবাণী করছি, সময়ে সাবধান না হলে ওই মাস্টার হতে একদিন বিপদ আসবে।"

সত্য কঠিন গলায় প্রশ্ন করেছিল, "কথাই যদি তুললে ঠাকুরপো, তো বলি —সে বিপদ যে তোমার দ্বারাই আসবে না তার নিশ্চয়তা কি?"

"আমার দ্বারা! আমার দ্বারা মানে?"

নিতাই সিঁদুরে আমের মত লালচে হয়ে ওঠে।

কিন্তু সত্য কঠোরা।

"মানে ঘরে গিয়ে বোঝ গে। জিজ্ঞেস কর গে আপনার মনকে। কে কাকে চোখ দিয়ে গিলছে, সে খবর তোমার চোখে পড়ে কেমন করে তাই তোমায় শুধোই আমি?"

"পড়বে না?"

নিতাই উত্তেজিত হয়, "নবর মতন কানা মানুষ ছাড়া সবাইয়ের চোখেই পড়ে।"

"নিজে চোখ না ফেললে পড়ে না; এই আমারও সাদা বাংলা। কিন্তু এমন মন্দ কথা যখন তোমার মনে উঠতে পারে ঠাকুরপো, তখন আমার মনে হয় আর একত্র থাকা ঠিক নয়।"

"ঠিক নয়!" নিতাই অবাক হয়ে বলে, "একত্র থাকা ঠিক নয়?"

"না।"

নিতাই ফুঁসে উঠে বলেছিল, "আমাকে সরালেই তোমাদের বিপদ সরবে?"

"বিপদ!"

সত্য সহসা হেসে উঠেছিল, "আমার আবার বিপদ কিসের? আগুনে

যদি কেউ হাত দিতে আসে ঠাকুরপো, বিপদটা আগুনের হয়, না হাতের হয়? রামায়ণ মহাভারতের কাহিনীও কি কখনো শোন নি? সতীনারীর উপাখ্যান? তোমায় যে সরে যেতে বলছি, সে তোমারই ভালর জন্যে।"

নিতাই আর কোনও কথা খুঁজে না পেয়ে বলেছিল, "চমৎকার! বিচারটা ভাল।"

সত্য বলেছিল, "এখন তুমি নানা কারণেই অন্ধ ঠাকুরপো, তাই জ্ঞানগম্যি নেই। পরে বুঝবে। তবে এ সম্পর্কে অধিক কথায় আর কাজ নেই। কুকথা হচ্ছে ছারপোকার বংশ, একটা থেকে একশোটা ছানা জন্মায়। ওকে মূলেই ধ্বংস করে দেওয়া বুদ্ধির কাজ।"

তার পর সেই ভবতোষ মাস্টারের কাছে মেস খুঁজে দেওয়ার প্রস্তাব।

কিন্তু নিতাইয়ের অনুযোগ কি বাস্তবিকই অমূলক?

নিছক অমূলক বললে ভুল বলা হবে।

ভবতোষ মাস্টারের চোখের শ্রদ্ধা সমীহ আর স্নেহভরা মুগ্ধ বিহ্বল দৃষ্টি যে আত্মহারা হয়ে সত্যবতীর আনত মুখের দিকে তাকিয়ে থাকে, এ কি সত্যবতীর অনুভবের মধ্যে ধরা পড়ে না?

পড়ে। পাথরের দেবতাও ভক্তের নিবেদন বোঝে।

তবু সত্যবতী গ্রাহ্য করে না। সত্যবতী বোঝে এ দৃষ্টির মধ্যে অনিষ্টের আশঙ্কা নেই। সত্যবতী জানে এ দৃষ্টি সত্যবতীর কেশাগ্রেরও ক্ষতি করতে পারবে না। যেমন পারবে না নিতাইয়ের ঈর্ষাকাতর জ্বালাভরা দৃষ্টি। দুটোকেই সমান অগ্রাহ্য করছিল সত্যবতী। কিন্তু নিতাইয়ের এই স্পষ্টাস্পষ্টি জ্বালা-প্রকাশে বিবেচনার পথ নিল সে। কে জানে কোনদিন যদি নির্বোধ নবকুমারের কানে তুলে বসে নিতাই এই নীচ সন্দেহের কথাটা!

যদি মাস্টার মশাইয়ের কানে ওঠে?

ছি ছি!

উনি স্নেহ করেন।

উনি গুরু।

উনি নিজেও জানেন না এর মধ্যে কোনও দোষ আছে। তাই ওঁর নিজেরও কিছু ক্ষতি হচ্ছে না।

কিন্তু নিতাইয়ের কথা স্বতন্ত্র। নিতাইয়ের মধ্যে যা আছে, সেটা নির্ভেজাল শ্রদ্ধা নয়।

সে আপনি আপনার ক্ষতি করতে পারে।

তার জন্যে ব্যবস্থার দরকার।

তাই নবকুমারের কাছে দৃঢ় স্বরে বলতে পারে সত্যবতী, "আমার দ্বারা কোন অবিবেচনার কাজ হবে না, কোন ছোট কাজ হবে·না এ বিশ্বাস রেখো।"

নিতাই চলে যেতেই নবকুমার বলতে শুরু করল, "বাড়িটা যেন গিলে খেতে আসছে।" বলতে লাগল, "চার-চারখানা ঘরে দরকার কি?"

ওই শেকল-বন্ধ ঘরটা যে ওর বুকে শেলের মত বিঁধছে সেটা বুঝতে পারে সত্য। তাই একদিন নরম গলায় বলে, "আর একটা বাসা দেখলে হয় না?"

"কেন আর একটা বাসার দরকার?"

নবকুমার খাপ্‌পা হয়ে ওঠে।

"দরকার আর কি, একটু হাওয়া বদল। তা ছাড়া এ বাসার ভাড়াটাও তো কম নয়। এদিকে বাজার দিন দিন অগ্নিমূল্য হচ্ছে। ওদিকে ছেলেদের বইখাতা ইস্কুলের মাইনে বাড়ছে।"

"তা সে তো তোমার পক্ষে ভালই। একটা মানুষ দু বেলা দু মুঠো ভাতের বদলে একমুঠো করে টাকা ধরে দিচ্ছিল—"

সত্য বিনাবাক্যে উঠে গিয়েছিল। আর মনে মনে প্রতিজ্ঞা করেছিল, ঠিক আছে, আর নবকুমারকেও বলা নয়, ভবতোষ মাস্টারকেও অনুরোধ জানানো হয়, নিজেই হাল ধরবে সে। ঝিকে দিয়ে বাসা যোগাড় করবে। ঝি পাঁচবাড়ি ঘোরে, অনেক সন্ধান রাখে।

তা সত্যর হিসেব ভুল হয় নি।

মুক্তারামবাবুর স্ট্রীটের এ বাসা ঝি পঞ্চুর মা-ই যোগাড় করে দিয়েছে। বাড়িওলারা মস্ত বড়লোক, বনেদী ঘর। আগে যখন আরো বোলবোলাও ছিল, তখন আমলা-গোমস্তাদের জন্যেই ছোট ছোট অনেক বাসা বানিয়ে দিয়েছিল। এখন কর্মচারীর সংখ্যা কম, তাই দু-পাঁচখানা বাসায় ভাড়া বসিয়েছে।

তারই একখানার সন্ধান এনে দিল পঞ্চুর মা। নবকুমার বাসা দেখে এসে সন্তোষ প্রকাশ না করে পারল না। কারণ ছোট হলেও বাসাটা ভাল।

রাস্তার ধারে। ভবতোষ মাস্টার ক্ষুণ্ণস্বরে বললেন, "বাসা বদলের দরকার ছিল, আমায় জানাও নি তো নবকুমার ?"

নবকুমার 'বাড়ির মধ্যে'র শিক্ষায় শিক্ষিত হয়ে বলল, "আজ্ঞে আপনার ওপর আর কত বোঝা চাপাব ? আমাদের জন্যে তো আপনার কাজের অন্ত নেই। এটা যখন ঝির দ্বারা হয়ে গেল—"

"আমার বাসা থেকে একটু দূর হয়ে গেল, এই আর কি !"

ভবতোষ নিশ্বাস ফেললেন।

তবু বাসা বদল হল।

আর সত্য আর একটু স্বাবলম্বী হয়ে উঠল। ফি-হাত মাস্টার মশাইয়ের মুখাপেক্ষিতার অভ্যাসটা কাটাতে শুরু করল।

তবে এ বাড়ির একটা অসুবিধে, বাড়িওলারা ধনী হলেও জাতে ছোট। কাজেই বামুন-ভক্তিটা প্রবল। যখন তখন পালপার্বণ হলেই বামুনবাড়ি সিধে পাঠায় তারা, বামুনের মেয়ের জন্যে পান সুপুরি মিষ্টি, লালপাড় শাড়ীর উপঢৌকন পাঠায়।

ফেরত দেওয়াও চলে না, কেবল নেওয়াও লজ্জার।

নবকুমার অবশ্য লজ্জার বলে না। বলে "এতে তোমার এত কিন্তু কিসের ? কথায় আছে লাখ টাকায় বামুন ভিখিরি। তা ছাড়া ওরা হল গে সোনার বেনে। বামুনকে দান করে পুণ্যিসঞ্চয় করছে।"

"তা হোক।" সত্য ঝঙ্কার দেয়। "আমরা তো আর পরিবর্তে কিছু দিতে পারছি না ? নিতে আমার মাথা কাটা যায়।"

"তোমার সবই উল্টো। বলি পরিবর্তে তো তুমি আশীর্বাদ দিচ্ছ !"

"আশীর্ব্বাদ !"

হি হি করে হেসে ওঠে সত্য। "আমার আশীর্ব্বাদের অপেক্ষাতেই যে ছিল এত দিন। আর ওদের ওই রাজ্যিপাট আমার আশীর্ব্বাদেই হয়েছে ! যাই বল, এ একটা বিপদ হয়েছে।"

"লোকের যা প্রার্থনার, তোমার তাতেই বিপদ, আর লোকের যাতে ভয়, তোমার তাতেই আহ্লাদ, এই তো দেখলাম চিরটাকাল। কোন্ বিধাতা যে গড়েছিল তোমায় তাই ভাবি।"

এই ধরনের কথা প্রায়ই হয়।

আবার মাঝে মাঝে পক্ষুর মা বলে, "বড় বাড়ির গিন্নী পেরায় আমাকে

বলে, 'হ্যাঁ লা, সবাই আমার সঙ্গে দেখা করতে আসে, কই সাত নম্বর বাসার গিন্নী তো কই আসে না একদিনও ?' আমি বলি, 'ও রাণীমা, গিন্নী কোথায় ? সে নেহাত ছেলেমানুষ বৌটি।' তা যাই বল বাপু, তোমার এক-আধদিন যাওয়া কোত্তব্য। সকল প্রেজারাই যখন যায়—"

সকল প্রেজারাই যখন যায়—!

সত্য দপ্ করে জ্বলে উঠে বলে, "তা আমি তো আর ওনাদের প্রজা নই পঞ্চুর মা ? ভাড়া দিই, থাকি।"

"তা সে একই কথা।" পঞ্চুর মা বিগলিত স্বরে বলে, "খাজনা দিলে প্রজা, ভাড়া দিলে ভাড়াটে। গিন্নীর যেন একটু গোসা গোসা ভাব দেখলাম, তাই বলছি। মানে বড়মানুষ তো ? রাতদিন তোয়াজ পাচ্ছে, তাতেই অহ্বার ভাব। মনে করে সাত নম্বর কেন তোয়াজ করে গেল না ? একদিন গেলেই ও গোসাটা কাটে।"

"আমার সময় কোথা ?"

সত্য গম্ভীর ভাবে বলে।

"ওমা, শোন কথা !" পঞ্চুর মা বিস্ময় রাখবার জায়গা পায় না। "এই গলির এপার ওপার এটুকু একবার যেতে তোমার সময় হবে না ? তা হলে বলি বৌদিদি, অহ্বার তোমারও কম নয়।"

"তা হলে বুঝেছিস ?" হেসে ফেলে সত্য।

"বুঝেছি। বুঝেই আছি। তবে কিনা তোমার হিতের জন্যেই বলছি। জলে যখন বাস, কুমীরের সঙ্গে ভাব রাখাই ভাল।"

"দেখ্ পঞ্চুর মা, ওসব তোয়াজ করাটরা আমাকে দিয়ে হবে না। তা সে কুমীরের কামড় খেতে হয় তাও ভাল।"

"আহা-হা, তা কেন ! কামড়ের কথা হচ্ছে না। তোমরা হলে গে জগতের সেরা, উঁচু বামুন। তোমাদের মান্যির কাছে কি আর পয়সার মান্যি ? তবে কিনা কালটা কলি, এই আর কি। কলিকালে পয়সাই মোক্ষ। নইলে ওই এগারো নম্বর বাসার চকোত্তিগিন্নী অমন করে দত্তগিন্নীর পায়ে তেল দেয় ?"

"যাক পঞ্চুর মা, ওসব কথা তুলিস নে। আমার মেজাজ খারাপ হয়ে যায়। বড়মানুষের বাড়ি যাওয়া আমার পোষাবে না, এই হচ্ছে সাদা বাংলা। তা তাতে এখানের বাস ওঠাতে হয় তাও ভাল।"

পঞ্চুর মা মানুষটা ভাল। লাগানে-ভাঙানে নয়। আর বোধ করি সত্যর এই তেজস্বিতাকে সে সমীহই করে। তাই গিয়ে বড় বাড়ির গিন্নীর কানে তোলে না কথাটা। নইলে ও বাড়িতে তো তার নিত্য গতায়াত।

কারণ ঝি-খেটে খেলেও পঞ্চুর মা মালির মেয়ে। তার বোনঝি ওই বড় বাড়িতে ফুলের যোগানদার, বোনঝির সেখানে অশেষ প্রতিপত্তি। পঞ্চুর মা সেই সুবাদে দৈনিক জলপানিটা বরাদ্দ করে নিয়েছে ও বাড়িতে।

আর রাজ্যের ঝি আর মালিনী তাঁতিনী নিয়েই তো আসর গিন্নীর।

তাই সে ভাবে, একটা দিন গেলে যদি বড় বাড়ির গিন্নীর মনটা প্রসন্ন হয়, গেলেই বা। কিন্তু সত্য উড়িয়ে দেয়।

বলে, "বড়মানুষের বাড়ির চৌকাঠ ডিঙোতে আছে? বাপ!"

তবু সত্যকে একদিন বড় বাড়ির চৌকাঠ ডিঙোতে হল।

ওদের রাঁধুনী বামনী আর গিন্নীর খাস ঝি এসে কর্তার নাতির 'মুখে-ভাতে'র নেমন্তন্ন করে গেল। নতুন কাঁসার রেকাবিতে চার জোড়া সন্দেশ, আর নতুন পেতলের ঘটিতে সেরটাক তেল দাওয়ায় নামিয়ে দিয়ে বলল, "নাতির মুখে পেসাদ, নেমন্তন্ন করে গেলাম। বাড়িসুদ্ধ সব যাওয়া চাই। বাড়িতে যেন উনুন না জ্বলে।"

সত্য মৃদু গম্ভীর ভাবে বলে, "কবে অন্নপ্রাশন?"

"এই তোমার গে পর্শু।"

সত্য আরও গম্ভীর ভাবে বলে, "তবে? ছুটির দিন তো না? বাবুকে দশটায় আপিস যেতে হয়। উনুন না জ্বাললে চলবে কেন? অত সকাল সকাল তো আর যজ্ঞিবাড়িতে ভাত মিলবে না?"

"তা জানি না।" রাঁধুনী খরখরে গলায় বলে ওঠে, "পাড়ার কারুর ঘরে উনুনের ধোঁয়া উঠতে দেখলে গিন্নী আর রক্ষে রাখবে না, এই হচ্ছে সংবাদ।"

"তা হলে বাবুকে সেদিন পান্তা খেতে হবে!"

সত্য নিশ্চল দাঁড়িয়ে বলে।

আর রাঁধুনী বামনী গালে হাত দিয়ে 'থ' হয়ে যায়। তারপর খরখরিয়ে বলে ওঠে, "ওমা এ যে সব্বনেশে মেয়ে গো! রাণীমা তো ঠিকই বলেছে, 'আর সকল বাড়ি শুধু ঝি গেলেই বোধ হয় হত, সাত নম্বরে বামুনদি তুমি সঙ্গে যেও। ওনার বড় দেমাক, কি জানি যদি শুদ্দুরের মুখের নেমন্তন্ন না নেন'।"

"তা ভাল! চোখে না দেখেও মানুষ চিনতে পারেন। তোমাদের রাণীমা তো খুব গুণী!"

রাঁধুনী বোধ করি কথাটার নিহিতার্থ হৃদয়ঙ্গম করতে না পেরেই বলে, "গুণী, সে কথা আর বলতে! একবার কেন একশোবার। গেলেই জানতে পারবে। কী দয়া-দাক্ষিণ্যি! আর রূপও তেমনি! যেন জগদ্ধাত্রী প্রিতিমা!"

গিন্নীর খাসদাসী সঙ্গে।

কাজেই জানা কথা যে এই স্তুতিগান একেবারে ব্যর্থ হবে না।

সত্য বলে, "তা দাঁড়াও। ঘটিটা রেকাবটা নিয়ে যাও।"

শুনে ঝি বামনী দুজনেই হেসে ওঠে। "ওমা! বলে কি গো! নিয়ে যাব কি গো! ও তো সামাজিক বিলোনোর জন্যে। একেবারে ব্যাপারী-দের কাছে বায়না দিয়ে এক মাপের এক গড়নের অমন হাজার খানেক আনানো হয়েছে। এসব বুঝি দেখনি কখনো?"

সত্য আর দ্বিরুক্তি না করে জিনিস দুটো ঘরে উঠিয়ে রাখে। ওই হাসির শব্দ যেন ছুরির মত বিঁধতে থাকে।

দেখবে না কেন?

রামকালী চাটুয্যের মেয়ে সত্য অনেক কিছুই দেখেছে। বাসন বিলোনোও দেখেছে বৈকি। কিন্তু সেটা কখন কিভাবে বিলোনো হয় তা তার জানা ছিল না।

ভাবল কি জ্বালা!

যদি বা পাঁচ টাকায় এমন মনের মত বাসাটি পাওয়া গেল, তার সঙ্গে জুটল এই পিঁপড়ের কামড়।

এতদিনে ওদের বাড়িতে না গিয়ে চলেছে, আর চলল না দেখা যাচ্ছে। সামাজিক নেমন্তন্ন বলে কথা।

গাড়ি-পালকির পথ নয়, তবু এসব কাজে পালকিতে চেপে যাওয়াই রেওয়াজ! পঞ্চুর মা বলে, "আমি এই বাসন কখানা মেজে ফেলে, বাসা থেকে কাচা কাপড় পরে আসছি বৌদিদি, তুমি সাজগোজ করে নাও ততক্ষণ, আর খোকাদেরও পোশাক-আশাক পরিয়ে—"

"খোকারা তো এখন ইস্কুলে চলল।"

বলল সত্যবতী।

"ওমা, সিকি কথা! নেমন্তন্ন খাবে না ওরা ?"

"ইস্কুল কামাই করে ?"

পঞ্চুর মা অবাক হয়ে বলে, "একদিন তোমার ইস্কুল কামাইটা এমন মারাত্মক হল বৌদিদি ? পাড়াসুদ্ধু ছেলে কেউ আজ ইস্কুলে যাবে নাকি ? বলে বিশ দিন থেকে দিন গুনছে সবাই। বড়মানুষের বাড়ির নেমন্তন্ন, কত ভালমন্দ সামগ্রীর আয়োজন, বারো মেসে সংসারে তোমার গে সেসব চোখেও দেখতে পায় না কেউ—"

সত্য ঈষৎ কঠিন স্বরে বলে, "তা বারো মাস যখন দেখতে পায় না, একদিন পেয়েই বা কি রাজ্যলাভ হবে ? তুই বাসা থেকে ঘুরে আয়, আমি একাই যাব।"

"জানি নে বাবা! তোমার মতিগতি কেমন! বলি ছেলেরা না গেলে মাথা পিছু ছাঁদাটাও তো বেবাক লোকসান।"

"লাভ-লোকসানের হিসেব তোর সঙ্গে করতে বসতে পারছি না পঞ্চুর মা, কাজ সেরে বাসা থেকে ঘুরে আয়।"

পঞ্চুর মা তথাপি হাল ছাড়ে না।

বলে, "তা বৌদিদি, খোকারা ইস্কুল থেকে ফিরেও যেতে পারে। খ্যাট তো তোমার গে এই দুপুর থেকে সাঁঝ সন্ধে অবধি চলবে!"

"তুই থামবি ?"

বলে ধমক দিয়ে সরে যায় সত্য।

নবকুমার কোটের পকেটে পানের কৌটোটা ভরে নিতে নিতে বলে, "ছেলেদের নিয়ে গেলেই পারতে!"

"কেন ?"

"কেন আবার কি! নেমন্তন্ন—"

"নাঃ। বড়লোকের বাড়ি না যাওয়াই ভাল। ছেলেবুদ্ধি ছেলেমন, অত জাঁকজমক দেখে এসে শেষে নিজেদের তুচ্ছু মনে করতে শিখবে।"

"তোমার যত সব উদ্ভট কথা! মাথাতে আসেই যে কি করে! যাক। যাবে একটা টাকা নিয়ে যেও। সামাজিক আশীর্বাদটা দিতে হবে তো ?"

সত্যর জোড়া ভুরু নেচে ওঠে।

কৌতুকের হাসিতে মুখ উজ্জ্বল দেখায়।

"একটা টাকা! ধুৎ! এতদিন ধরে এত সিধে শাস্তি কাপড়চোপড় পেয়ে আসছি, যদি তার শোধ দেবার সুযোগ পাচ্ছি, টাকা দিয়ে সারব কেন?"

"তবে কী দেবে? গিনির মালা?"

নবকুমারও রহস্য করে।

"গিনির মালা? না। বেআন্দাজী কিছু করতে যাব না। এইটে দেব।"

সত্য তোরঙ্গ খুলে একটা জিনিস বার করে। মুঠোয় চেপে রহস্যভরে বলে, "হাত গুনে বল, কি এটা?"

"হাত গুনতে জানি না। আপিসের বেলা হয়ে যাচ্ছে। দেখাবে তো দেখাও।"

সত্য মুঠো খুলে ধরে।

আর ঝকমক করে ওঠে সোনার জলুস।

কড়িহার একগাছা!

ভরি পাঁচেকের কম নয়।

নবকুমার হেসে ফেলে বলে, "ইস, তা আর নয়! প্রাণ ধরে পারবে?"

"নিশ্চয়। আমার প্রাণ অত হালকা নয়।"

"পাগলামি করো না।"

"পাগলামি নয়, সত্যিই দেব।"

"ওই অতবড সোনার হারছড়া দিয়ে দেবে? বড়মানুষের সঙ্গে পাল্লা দেওয়ার সাধ?"

"পাল্লা নয়।" সত্য গম্ভীর ভাবে বলে, "মান-সম্মান রক্ষে। বলে কিনা প্রজা!"

"ওদের কাছে তোমার মান? ওরা হল গে লাখপতি।"

"তাতে আমার কি?"

এবার নবকুমার বোঝে, রহস্য নয় সত্যি। ক্রুদ্ধ হয়ে ওঠে।

বলে, সর্বনাশা বুদ্ধি না হলে এমন কাণ্ড কেউ করতে যায় না। বলে, একটা টাকায় যেখানে মেটে, সেখানে এতবড় একগাছা সোনার হার! এ

শুধু বদ্ধ পাগলেই করে। তা ছাড়া উড়নচণ্ডে হয়ে সোনাদানা নষ্ট করবার অধিকারই বা দিয়েছে কে সত্যকে? এলোকেশী যদি টের পান, রক্ষে রাখবেন?

সত্য গম্ভীর ভাবে বলে, "এ তো তোমার মায়ের জিনিস নয়!"

"নয় মানে? তোমার বাবা যেকালে সালঙ্কারা কন্যে দান করেছে—"

"এ আমার বিয়ের সময়ের জিনিস নয়। সেসব তোমার মা সঙ্গে দেনও নি। এবারে নিত্যেনন্দপুরে যেতে ছোট খোকার নাম করে পিসঠাকুমা দিয়েছেন।"

"দিয়েছেন বলেই বিলোতে হবে? না না, ওসব বদখেয়াল ছাড়।"

"তা হলে আমার যাওয়া হয় না।"

"যাওয়া হয় না! চমৎকার! বলি এত যদি টেক্কা দেওয়ার শখ, নিজের জন্যেও তাহলে হীরে মুক্তো জরি বানারসী যোগাড় করো?"

"তা কেন?"

সত্য দৃঢ়ভাবে বলে, "বামুনের মেয়ের শাঁখা আর লালপাড় শাড়ীই মস্ত আভরণ।"

তা শেষ পর্যন্ত সেই মস্ত আভরণেই সজ্জিত হয়ে ও বাড়িতে গিয়ে হাজির হল সত্য পঞ্চুর মার সঙ্গে। একখানা নতুন কাঁসার রেকাবিতে সেই কড়ি-হারছড়া আর একটু ধানদুর্বো নিয়ে।

নৌকতা'র বহর দেখে পঞ্চুর মাও তাজ্জব হয়ে গেছল। গালে হাত দিয়ে বলেছিল, "হ্যাঁ গা বৌদিদি, বড় বড় কুটুমবাড়ি থেকেও তো দুটো একটা টাকাই দেয়। আর তোমার মতন এই পাড়াপড়শী প্রেজারা চারগণ্ডা কি জোর আটগণ্ডা পয়সা। একটা টাকা হল তো খুব বেশী হল! আর তুমি—"

"হোক হোক, চল্ তুই।"

"ছেলে কোন্ ঘরে?"

সত্য শুধোল একজনকে।

সম্ভবত সে দাসী। কারণ পঞ্চুর মা তাড়াতাড়ি আগবাড়িয়ে এসে একগাল হেসে বলে, "এই যে সুখদার পিসি! নিয়ে এলাম আমাদের বৌদিদিকে। সাত নম্বরের বাড়ির—"

"ওঃ!"

সুখদার মা ভুরুর ইশারায় দিকনির্দেশ করে বলে, "ওই উদিককার দালানে বসাও গে!"

"বসবে বসবে! তা অগ্রে খোকাবাবুকে আশীর্ব্বাদ করে—"

সুখদার পিসির এতক্ষণে বোধ করি হাতের জিনিসটার প্রতি নজর পড়ে। ঈষৎ বিস্ময় এবং সমীহমিশ্রিত স্বরে বলে, "তা তবে ওপরতলায় নে যাও। মোক্ষদার কাছে আছে ছেলে।"

মোক্ষদা এ বাড়ির খোদ ঝি।

গিন্নীর পরের পদটাই তার।

বাড়ির বৌ-ঝিরা পর্যন্ত তার ভয়ে তটস্থ। আর অন্য ঝিদের তো সে দণ্ড-মুণ্ডের কর্তা। মোক্ষদার জিম্মাতেই আছে ছেলে। কারণ ছেলের সর্বাঙ্গে আজ গয়না।

ন্যাড়া মাথা, সর্বাঙ্গে অষ্ট অলঙ্কার, আর সলমা-চুমকির কাজ করা ভেল-ভেটের পোশাকের জ্বালা, হাঁ হাঁ করে কাঁদছিল ছেলেটা—

"মুখ দেখানি"র থালা সামনে নিয়ে ক্রন্দনরত ছেলেটাকে কোলে চেপে ধরে বসেছিল মোক্ষদা কালো মোষের মত চেহারাখানি নিয়ে।

পঞ্চুর মার সঙ্গে সত্যকে দেখেই বাজখাঁই গলায় বলে ওঠে, "এই বুঝি তোর মনিব পঞ্চার মা? যাক, পার ধুলো পড়ল তা হলে?"

সত্যর ভুরু কুঁচকে ওঠে।

তবু সে ধীরভাবে এগিয়ে গিয়ে ধানদুর্বো নিয়ে ছেলের মাথায় দিয়ে হার সমেত রেকাবিটা নামিয়ে দেয় মুখ-দেখানির থালার কাছে। যে থালায় টাকার চাইতে আধুলি, ও আধুলির চাইতে সিকির সংখ্যাই বেশী।

সঙ্গে সঙ্গে ভুরু কুঁচকে ওঠে মোক্ষদারও।

"এটা কি পঞ্চার মা?"

পঞ্চার মা তটস্থ ভাবে বলে, "এই খোকাবাবুর আশীর্ব্বাদী মোক্ষদাদি! বৌদি বলে একটা টাকা নিয়ে গিয়ে আর কি হবে পঞ্চুর মা? বড়মানুষের বাড়ি, সুমুদ্দুরে পাদ্য-অর্ঘি—তাই—"

"বাজে বাজে বকছিস কেন মিথ্যে?"

তীব্র স্বরে ধমকে ওঠে সত্যবতী।

তীব্র, তবে মৃদু।

মোক্ষদা একবার সত্যর আপাদমস্তক দেখে নেয়, একবার হারছড়া হাতে তুলে ঘুরিয়ে ফিরিয়ে অনুভব করে। তারপর বিরস স্বরে বলে, "এ হার তুমি উঠিয়ে নিয়ে যাও গো সাত নম্বরের গিন্নী। এদের ঘরের ছেলেপেলে গিল্টির গয়না পরে না।"

গিল্টির গয়না!

পঞ্চুর মার বুকটা বসে যায়।

নির্বোধ ছুঁড়ির নির্বুদ্ধি দেখে এ পর্যন্ত সে মনে মনে হাসছিল। ভাবছিল শহুরে বড়মানুষ তো দেখে নি কখনো, তাই ভয়ে তরাসে বেআন্দাজী একটা নৌকতা করে বসেছে। তা বসুক। পঞ্চুর মার মুখটা বড় হবে বোনঝির মনিববাড়িতে।

কিন্তু এ কী!

এ যে মুখে চুনকালি!

ছি ছি, ই কি মুখ্যুমি! তুই এই দত্তবাড়িতে নিয়ে এলি গিল্টির গয়না!

প্রায় হতভম্ব হয়েই তাকিয়ে থাকে সে। কিন্তু ততক্ষণে উত্তর দিয়েছে সত্য। তীক্ষ্ণ তীব্র মৃদু।

"তুমি বুঝি এখানে নতুন কাজে ঢুকেছ?"

"নতুন? আমি নতুন কাজে ঢুকেছি?" মোক্ষদা আগুনের মতন গনগনিয়ে ওঠে, "ওমা আমার কে গো! তুমি আজ নতুন পদার্পন করেছ বলে মোক্ষদাও নতুন হয়ে গেল! এই বাড়িতে কাজ করতে করতে চুল পাকালাম। বলি এ প্রশ্ন যে?"

"প্রশ্ন তুমিই করালে বাছা! এতদিন এদের ঘরে কাজ করছ, সোনা চেনো না?"

মোক্ষদা কালো মুখ আরও কালি করে বলে, "তোমার কথাবাত্রা তো বড় চ্যাটাং চ্যাটাং! যা পঞ্চার মা, বড় রাণীমার কাছে নে যা। সেখেনে মুখটায় একটু লাগাম রেখে কথা কোয়ো গো ভালমানুষের মেয়ে। সে আর দাসীবাঁদীর এজলাশ নয়।"

পঞ্চুর মা খানিক এগিয়ে ফিসফিস করে বলে, "মোক্ষদার বড় দাপট মা! ওকে একটু তোয়াজ করে কথা কইতে হয়। যাই দেখি আমার বুনঝিটা কোথায়! তাকে সঙ্গে পেলে বুকে একটু ভরসা পাই। খাস মালিনী তো সে! এই বিরোদ বাড়ির যত মেয়েছেলে সব্বার খোঁপার জন্তে রোজ বরাদ্দর

ফুলের সাজ, রকমারি মালা, জরির ফুল, রাংতার চাঁদতারা, সব ওই আমার বুনঝি।...অ শৈল, কই কোথা লো—"

পঞ্চুর মা ঝপ করে এগিয়ে যায়।

আর সত্যবতী দালানের একটা থামের কাছে দাঁড়িয়ে দেখতে থাকে তাকিয়ে তাকিয়ে বাড়ির বাহার, কারুকার্য, সাজসজ্জা।

দালানের ছাতটা কী উঁচু!

যেন কোথায় থামতে হবে ভুলে গিয়ে যথেচ্ছ উঠে গেছে উপর দিকে। সেই ছাদের নীচে ঝুলছে প্রকাণ্ড প্রকাণ্ড ঝাড়লণ্ঠন, সত্য গুনে ফেলল, চকমিলোনো দালানের চার কোণায় চারটে, আর মাঝামাঝি একটা করে, সবসুদ্ধ আটটা ঝাড়।

আগাগোড়া দালান শ্বেতপাথরে মোড়া, শুধু কিনারায় কিনারায় কালো পাড়। থামের মাঝখানে প্রতিটি খিলেনের মাথা থেকে ঝুলছে নানা মাপের পাখীর খাঁচা, পাখীর দাঁড়। হরেক রকমের পাখী। আশ্চর্য! এত পাখী কেন? এত পাখী পুষে কি হয়?

দালানের কোণে কোণে একটা করে পাথরের নগ্ন নারীমূর্তি। সত্য তাদের দিকে তাকিয়ে চোখটা তাড়াতাড়ি ফিরিয়ে নিল। ভাবল মাগো মেয়েগুলোকে দেখে মনে হচ্ছে যেন জলজ্যান্ত! তার পর মনে মনে ফিক করে একটু হেসে ভাবল, বেচারীরা বোধ হয় রক্তমাংসেরই ছিল, হাজার লোকের চোখের সামনে অমন করে দাঁড়িয়ে থাকতে হওয়ায় লজ্জায় পাথর হয়ে গেছে।

বাইরে থেকে বাড়ির ভিতরের এতটা শোভা-সৌন্দর্য ঠিক বোঝা যায় না। ভিতরে ঢুকলে দেখে তাজ্জব বনতে হয়। ছেলেবেলায় বাবার কাছে নবাব-বাড়ির অনেক গল্প শুনেছে সত্য, তার অসীম কৌতূহলী চিত্তের অসংখ্য প্রশ্ন-শরাঘাতে রামকালীকে বলতেই হত অনেক কিছু বিশদ করে। দত্তদের অন্তঃপুরে এসে সত্যর সেই ছেলেবেলায় শোনা নবাববাড়ির কথা মনে পড়ল। শোনা গল্পের সঙ্গে মনের রং আর কল্পনা মিশিয়ে নিয়ে এই ধরনের ছবিই এঁকে রেখেছিল সত্য তার ধারণার জগতে।

তাই ভাবল, বাবা, এ যে দেখছি একেবারে নবাবী কাণ্ড!

"এস গো বৌদিদি", উর্ধ্বশ্বাসে ছুটে এল পঞ্চুর মা, "এই সময় চল। এখন একটু ভিড় কম আছে।"

সত্য আস্তে বলে, "কাজের বাড়ি তো, কিন্তু এত বড় দালানে মানুষজনের চিহ্ন নেই কেন রে পঞ্চুর মা! বাড়ির গিন্নীটিন্নীই বা কোথায়?"

"ওমা শোন কথা!" পঞ্চুর মা বিস্ময়ের চরম অভিব্যক্তি স্বরূপ গালে হাত দেয়।···

"কি হল? মুচ্ছো গেলি যে!"

"তা মুচ্ছো যাওয়ার মতন কথাই যে বললে বৌদিদি! এ কী তোমার আমার মতন গরীবগুরবোর ঘর যে, নাতির অন্নপাশনে ঠাকমা কোমর বেঁধে কাজ করে বেড়াবে? এ বাড়ির গিন্নীরা নীচের তলায় নাবে নাকি?"

"নীচের তলায় নামে না?" সত্য হেসে ফেলে বলে, "কেন পায়ে বাত বুঝি?"

"বকো না বৌদিদি! হাসিও না! নীচের তলায় নামবার ওনাদের দরকার? বাহান্ন গণ্ডা দাসীবাঁদী মোতায়েন নেই? তা ছাড়া তোমার গে সংসারে কত অবীরে বেধবা প্রিতিপালিত হচ্ছে, তারাই সংসারের কন্না করছে। আর সরকার মশাই তো আছেনই। অবিশ্যি একেবারে নাবে না তা নয়, নাবে। পাল-পাব্বনে ঠাকুরদালানে আসে। তা তার জন্যে আলাদা সিঁড়ি আছে ভেতর-ঘর দিয়ে। ইদিকটা হল গে, না সদর না অন্দর, দুইয়ের মাঝখান। মানুষজনের কথা বলছ? সে তোমার গিয়ে ইদিকে বড় নেই। ভিড় দেখতে চাও তো দেখ গে যাও ভেতরবাড়ির উঠোনে দালানে।···এ তো আর চালা বেঁধে ভিয়েন বসানো নয়, পেরকাণ্ড পেরকাণ্ড টানা লম্বা পাকা ভিয়েন ঘর। তার ছেঁচতলায় মেছুনীরা বসেছে মাছ কুটতে। ভগবান জানেন কত মণ মাছ, তবে সে যা বঁটি, দেখে ভিরমি লেগে যায়। মন্দ জেলেরা পেরথমে ন্যাজা মুড়ো খণ্ড করে বাগিয়ে দিয়েছে, তার পর মেছুনীরা বসেছে 'খামি' করতে। দেখাব, সবই দেখাব তোমায় ঘুরিয়ে ঘুরিয়ে। আমি শৈলর মাসী বলে, আমায় কেউ কিছু বলে না। আর বলবেই বা কেন? আমি বলব, আমার মনিব গো! গাঁ-ঘরের মানুষ, এত সব সাহেবী কেতা, শহরে কাণ্ড তো কখনো দেখে নি, তাই—"

কথা হচ্ছিল এ-হদ্দ ও-হদ্দ দালানটা পার হতে হতে। তিন মুড়ো পার হয়ে তবে একেবারে শেষ মুড়োয় সিঁড়ি, সিঁড়ির কাছ বরাবর এসে পৌঁছেও ছিল, হঠাৎ দাঁড়িয়ে পড়ে তীব্র তীক্ষ্ণ অথচ চাপা গলায় বলে ওঠে সত্য, "পঞ্চুর মা!"

"কী হল গো?"

পঞ্চুর মা থতমত।

"দেখ্, কথা যখন কইতে জানিস না, হ্রস্ব-দীর্ঘি জ্ঞান যখন নেই, তখন মেলা কতকগুলো কথা কইতে আসিস নে!"

"ওমা! কথার ভুল আবার কখন হল?"

"সে জ্ঞান থাকলে তো বুঝবি। তা তোকে এই পষ্ট কথায় সাবধান করে দিচ্ছি, আমাকে নিয়ে মিছে কতকগুলো বকবক করবি না। যা করতে এসেছিস তাই কর্।"

"বাব্বাঃ! ধন্যি মেজাজ! মেজাজে তুমিও তো দেখছি রাজরাজড়ার থেকে কিছু কম যাও না! এদের এসব ঘরবাড়ি, বোটকখানা আর বাবুদের ঐশ্বয্যির দব্‌দবা এই কলকেতা শহরে একদিন এমন রাষ্ট ছিল যে শুনতে পাই নাকি খাস বিলিতী সাহেবরা সুদ্ধু দেখতে আসত। আর তুমি কিনা—"

"হ্যাঁ, আমি ওই রকমই! ও বাবা, এ কে?"

"ও বাবা, এ কে?" বলেই হঠাৎ থেমে দাঁড়ায় সত্য, তার পরই ঈষৎ এগিয়ে গিয়ে নিরীক্ষণ করে দেখে অনুচ্চস্বরে হেসে উঠে বলে, "দেখ কাণ্ড! কে বলবে সত্যি সেপাই নয়?"

পঞ্চুর মা এবার একটু গৌরব অনুভব করে, অহ্মারি মানুষটা হয়েছে তা হলে জব্দ! স্বীকার পেয়েছে যে অবাক হয়েছে!

সিঁড়িতে উঠতে যেতেই ঠিক পাশে বন্দুক কাঁধে যে সেপাইটা খাড়া দাঁড়িয়ে আছে বীরের ভঙ্গীতে, প্রথম দিন সেটাকে দেখে পঞ্চুর মাও ঘাবড়ে গিয়ে দশ পা পিছিয়ে এসে দুগ্‌গা নাম জপ করতে শুরু করেছিল। দেখে শৈলর কী হাসি! সে রকম হাসি পঞ্চুর মার হাসতে ইচ্ছে করছে, তবে নেহাত নাকি মানুষটা বেখাপ্পা মেজাজী, তাই সাহস হয় না। শুধু একটু মুচকি হেসেই ক্ষান্ত হয়ে বলে, "ওই দেখ, যত দেখবে তত আশ্চয্যি হবে! এনাদের এক কুটুমবাড়ি তত্ত্ব নে গেছিলুম, তা সে বললে বিশ্বেস করবে না, তাদের বাগানে ফোয়ারার ধারে এমন একটা মেয়েছেলের মূর্তি বসানো আছে যে দেখে লজ্জায় জিভ কেটে ছুটে পালাতে হয়। আমি বলে উঠেছিলুম পয্যন্ত, 'মরণ মাগীর! এই বাড়বাড়িতে এমন বে-বস্তর হয়ে নাইতে এসেছে কেন?' শ্বেত পাথরে গড়া তো, আমি ইনতাম করেছিলুম বোধ হয় তোমার গে মেম-বাইজীটাইজি হবে। তা আমার কথা শুনে এ

বাড়ির এক দাসী হাসতে হাসতে হাতের বারকোশখানাই ফেলে দিল। পথের ওপর মেঠাই গড়াগড়ি।"

সত্য কিন্তু এই হাস্যির নাটকে অংশগ্রহণ করে না, ঈষৎ কঠিন গলায় বলে, "তা সে রকম মূর্তির অভাব তো এখেনেও নেই। দেখে লজ্জায় জিভ কাটতে হয়েছে তো আমাকেও। তা এই বুঝি শহুরে বড়মানুষদের বাড়ির বাহার? রুচি পছন্দকে বলিহারি যাই! পয়সা থাকে দেব-দেবীর মূর্তি গড়িয়ে প্রিতিষ্ঠা কর না! তা নয় যত অসভ্যতা! বাপ-বেটায় মায়ে-পোয়ে একসঙ্গে আনাগোনা করতে হয় না এখেন দিয়ে? দেখে লজ্জা লাগে না?"

পঞ্চুর মা সত্যবতীর এই অবোধ নীতিজ্ঞানের মন্তব্যে একটি অবহেলা মিশ্রিত পরিতৃপ্তির হাসি হেসে বলে, "তা এসব তো আর হেঁজিপেঁজির ঘরের কাণ্ড নয়! এ তোমার গিয়ে বিলেত থেকে সায়েব কারিগর এসে গড়েছে। এর মানমর্য্যেদাই আলাদা।"

"তাই বুঝি? তা বেশ। মানমর্য্যেদার নিদর্শনটা দেখলাম ভাল। এখন চ দিকি, দায় সেরে ফিরতে পারলে বাঁচি।"

সিঁড়িতে উঠতে উঠতে পঞ্চুর মা ফিস ফিস করে বলে, "বললে তুমি শুনবে না বোধ হয়, তবু আমার কত্তব্য আমি করি, বলে রাখি তোমায়, যতই তুমি বামুনের মেয়ে হও, গিন্নীকে একটু মান-সম্মান দিও। জোড়হস্ত দেখাই অব্যেস তো ওনাদের, বেত্তিক্কেরম দেখলে চোটে যাবে।"

সত্য আর একবার থমকে দাঁড়ায়, তেমনি তীক্ষ্ণ কণ্ঠে বলে, "তবে দেখিয়ে দে জোড়হস্তটা কেমন ভাবে করতে হবে! শুধু জোড়হস্ত? না গলবস্তর চাই? ধন্যি বটে পয়সার মহিমা! বলি এত যে ওদের স্তোত্তরপাঠ করিস, নিজের অবস্থা কিছু ফিরেছে তাতে? বাসন মেজে তো খাস। জোড়হস্ত করবি ভগবানের কাছে, করবি মানুষের মতন মানুষের কাছে, পয়সার কাছে করতে যাস কেন মরতে?"

সত্য বুদ্ধিমতী তবু সত্য নেহাতই নির্বোধ। যে মরার কথা সে বলেছে সে মরা কি একা পঞ্চুর মার? কে না যায় সেই মরণে মরতে? কে না চায় সেই মৃত্যুসাগরে ডুবতে?

নইলে চক্রবর্তী-গিন্নী কেন দত্ত-গিন্নীকে অবিরত তেল দেয়? দত্তরা যে সোনার বেনে, আর সোনার-বেনেরা যে 'জল অচল' এ কথা কি জানে না চক্রবর্তী-গিন্নী?

সত্য যখন সিঁড়ি ভেঙে উঠে গিয়ে বড়গিন্নীর ঘরের দরজায় এসে দাঁড়াল, তখন চক্রবর্তী-গিন্নী বিগলিত বিনয়ে, মুখের চেহারায় জোড়হাতের ভঙ্গী ফুটিয়ে বলছিলেন, "তাই তো বলছি মা, তোমার মতন এমন উঁচু নজর কটা লোকের আছে ?·· ঘরে তাই বলাবলি করি, হ্যাঁ, দরাজ প্রাণটা এনেছিল বটে দত্তদের গিন্নী !"

সত্য এসে দাঁড়াতেই কথায় ছেদ পড়ল। ঘরের মধ্যে যাঁরা ছিলেন তাঁদের সকলের চোখ পড়ল তার উপর। মোসাহেবের স্ত্রীলিঙ্গ কি আমার জানা নেই, যদি কিছু থাকে, তো এঁরা দত্ত-গিন্নীর তাই। সেই সকাল বেলা থেকে অর্থাৎ যখন থেকে দত্ত-গিন্নী 'সভা' করে জাঁকিয়ে বসেছেন, তখন থেকে এঁরা তাঁকে ঘিরে বসে আছেন এবং চাটুবাক্যের প্রতিযোগিতা চালাচ্ছেন।

কাজে-কর্মের দিনে এইভাবেই গুছিয়ে বসেন দত্ত-গিন্নী, অথবা বসেন আরও সব বড়লোকের গিন্নীরা, এই ধরনের চাটুকারিণী পরিবৃতা হয়ে। নিমন্ত্রিত যাঁরা আসেন, তাঁরা পাতে বসবার আগে একে একে দুইয়ে দুইয়ে এসে দেখা করে যান। ওঁরা মানুষ বুঝে ওজন করে কথা বলেন।

এখানেও আজ চলছিল সেই পর্ব।

সত্য এসে দাঁড়াল সেই পর্বের পার্বণী যোগাতে।

সমস্ত দৃশ্যটার ওপর চোখ বুলিয়ে নিল সত্য।

দেখল প্রকাণ্ড চারচৌকো ঘর, তার মেজেটা শতরঞ্জ খেলার ছকের মত চৌকো চৌকো সাদাকালো পাথরে মোড়া। সমস্ত দেয়ালটায় একটা কালচে সবুজ রং, আর নীচে থেকে হাততিনেক উঁচুতে টানা লম্বা একটা পাঁচরঙা রঙের নক্শার পাড় আঁকা। ঘরের মধ্যেও ছাতের নীচে ঝাড়লণ্ঠন। জানলা-দরজাগুলো যৎপরোনাস্তি চওড়া আর উঁচু, তাতে পাখী-খড়খড়ির পাল্লা, আর তার পিঠ-পিঠ ফিকে নীল-রঙা কাঁচের শার্সি পাল্লা।

দেয়ালের ধারে ধারে সাজানো মেহগনী কাঠের আলমারি টেবিল, স্ট্যাণ্ড দেওয়া প্রকাণ্ড দাঁড়া আরশি, দাঁড়ানো ঘড়ি। আলমারির সামনে টেবিলের ওপর দেয়ালের ব্র্যাকেটে নানাবিধ পুতুল খেলনা টাইমপিস ফুলদানি, উঁচুতে দেয়ালের গায়ে অয়েল পেন্টিং।

এত বড় ঘরটা আগাগোড়া জিনিসে জিনিসে বোঝাই। ঘরের ঠিক মাঝখানটায় একটা মস্ত চৌকো পালঙ্ক, পালঙ্কের গদিটা প্রায় হাতখানেক পুরু, একখানা ধপধপে সাদা চাদর তাতে টান টান করে পেতে গদির তলায়

তলায় গোঁজা। সেই পালঙ্কের উপর চারিদিকে গির্দে তাকিয়া সাজিয়ে শ্বেত হস্তীর মত বিপুল বপুখানি নিয়ে বসে আছেন দত্তবাড়ির বড়গিন্নী।

বড়গিন্নী যে বিধবা সে কথা জানা ছিল না সত্যবতীর, কিন্তু এ কেমন বিধবা? সত্যর মনের মধ্যে প্রশ্নের প্রাবল্য। এ কি রকম সাজসজ্জা? বড়গিন্নীর পরনে দর্শকের দৃষ্টি-পীড়াকারী অতি মিহি চন্দ্রকোণার থানধুতি, তার আঁচলে বড় থোলোয় চাবি, সামনের চুল "আলবোট" ফ্যাশান, পিছনে একটি বড়ির মত খোঁপা।

বড়গিন্নীর নিচের হাত শূন্য ফাঁকা, কিন্তু উপর হাতে বোধ করি নীরেট সোনার মোটা মোটা প্লেন তাগা। গলায় গোছা করা গোট হার। কোলের কাছে রুপোর ডাবরে ডাবরভর্তি সাজাপান।

পালঙ্কের ধারে দাঁড়িয়ে বাজুর ওপর থেকে হাত বাড়িয়ে দাসী বা কোনও আশ্রিতা একখানি ঝালরদার পাখা দুলিয়ে দুলিয়ে বাতাস করছে। পালঙ্কের নীচে পায়ের কাছে একখানা জলচৌকির উপর সোনার মত ঝকঝকে একটা বড় পেতলের পিকদানি, আশেপাশে চাটুকারিণীর দল। অবস্থা সম্পর্কে এবং মর্যাদা হিসেবে কেউ পালঙ্কের উপরেই বড়গিন্নীর গা ঘেঁষে বসেছেন, কেউ আলগোছে একটুখানি বসেছেন পালঙ্কের কিনারায়, কেউ কেউ বা পালঙ্ক ঘিরে আশেপাশে দাঁড়িয়ে। তাদের মধ্যে সধবা আছে, বিধবা আছে, বয়স্কা আছে, তরুণী আছে।

শূন্য প্রকোষ্ঠের উপর ভাগে বাহুতে মোটা সোনার তাগা ভারী বিসদৃশ লাগল সত্যর, আরও বিসদৃশ লাগল বিধবা মানুষের এরকম পানের ডাবর কোলে করে খাটগদিতে বসে থাকা। ইতিপূর্বে কোনও বিধবাকে কখনো খাটগদিতে বসে থাকতে দেখে নি সত্য।

মনটা হঠাৎ কেমন বিমুখ হয়ে গেল। ভাবতে চেষ্টা করল বটে, মরুক গে, এই যদি কলকেতা শহরের চালচলন হয়, আমার কি? কিন্তু চেষ্টাটা ফলবতী হল না। মন সেই মোটা তাগাপরা ছোট ছেলেদের পাশবালিশের মত মোটা মোটা ন্যাড়া হাত দুখানার দিকে তাকিয়ে সিটিয়ে রইল।

বড়গিন্নী চোখের কেমন একটা ইশারা করলেন, সঙ্গে সঙ্গে দ্রুতভঙ্গীতে একজন জলচৌকিতে বসানো সেই পিকদানিটা উঠিয়ে নিয়ে তাঁর মুখের কাছে ধরল। বড়গিন্নী পিচ করে একটু পিক ফেলে বললেন, "কে এসে দাঁড়াল র‍্যা? চিনতে পাচ্ছি না তো?"

এগিয়ে এল পঞ্চুর মা, বলে উঠল, "ওই যে আপনার সাত নম্বর বাড়ির—"

"অ। তাই বলি চিনতে পারছি না কেন? আসে নি তো কখনো? তা এসো বাছা, একটু এগিয়ে এসো।···পায়ের ধুলো দাও খানিকটা।"

"পায়ের ধুলো" নামক জিনিসটা যে নিজে থেকে দেওয়া যায় এ হেন অভিনব কথা সত্য জীবনে এই প্রথম শুনল। তার জানার জগতে জানা আছে ওটা যার নেবার ইচ্ছে হয়, সে এসে মুণ্ডু হেঁট করে আহরণ করে নেয়।

কিংকর্তব্য বুঝতে না পেরে চুপ করে দাঁড়িয়ে থাকে।

"কই গো দাও?"

জনৈকা 'ধামাধারিণী' তীব্রকণ্ঠে বলে ওঠেন, "পা'র তলা থেকে এক ফোঁটা ধুলো নিয়ে এনার মাথায় দিয়ে দাও।"

সত্য গম্ভীর ভাবে বলল, "পায়ে ধুলো নেই।"

পায়ে ধুলো নেই!

এইটা একটা কথা হল?

তা ছাড়া দত্তগিন্নীর প্রার্থিত বস্তু, তাও সোনা নয় দানা নয়, নেহাতই তুচ্ছ বস্তু! সেই বস্তুর প্রার্থনা যে এভাবে অগ্রাহ্য করা যায়, এ তো অভাবনীয় কথা!

দত্তগিন্নী গালে হাত দিয়ে কোনরকমে বিস্ময় এবং অবহেলার ভাব কমিয়ে ফেলে ব্যঙ্গহাসি হেসে বলেন, "সেই যে বলে না, অভাগা যগুপি চায়, সাগর শুকায়ে যায়, আমার ভাগ্যে যে দেখছি তাই হল! এক ফোঁটা পদরজও দুর্লভ হল!"

সত্য অবাক হয়ে তাকিয়ে দেখে সেই আকার-অবয়ব-বর্জিত মেদপিণ্ডের মুখের দিকে। এই মাংসের তালের মধ্য থেকে বয়স উদ্ধার করা কঠিন, কিন্তু যিনি পৌত্রের অন্নপ্রাশন দিতে বসেছেন, নেহাত কিছু ছেলেমানুষ তিনি নন, কোন্ না সত্যর দিদিমার বয়সী! সত্যর সঙ্গে এ আবার কোন্ ধরনের রসিকতা তাঁর!

'ঝড়ের আগে এঁটো পাত' সদৃশ একটি মহিলা বলে ওঠেন, "মানুষ বুঝে কথা কইতে হয় বাছা! কইবার আগে তলিয়ে দেখতে হয় কাকে কি বলছি!"

বলা বাহুল্য সত্য নীরব।

শুধু তার প্রকৃতি অনুযায়ী চোয়ালের পেশীগুলো দৃঢ় আর কঠিন হয়ে ওঠে।

"সোনার হার দিয়ে নৌকতা করেছ, তুমিই না?"

এবার সত্য মুখ খোলে।

নরম গলায় বলে, "নৌকতা বলছেন কেন? খোকাকে যৎসামান্য কিছু আশীর্বাদী বৈ তো নয়!"

"তা সে যাই হোক," দত্তগিন্নী অসন্তুষ্ট স্বরে বলেন, "ও হার তোমাকে ফিরে নিয়ে যেতে হবে।"

নিয়ে যেতে হবে!

সত্য অবাক হয়ে বলে, "ছেলেকে দেওয়া জিনিস কী করব নিয়ে গিয়ে?"

"কী করবে সে তোমার বিবেচনা। তবে পেরজার দানের সোনা আমরা নিই না।"

আবার সেই "প্রজা"!

সত্যর সমস্ত শরীরের মধ্যে যেন একটা বিদ্যুৎপ্রবাহ বয়ে যায়, তবু সে কষ্টে আত্মসংবরণ করে বলে, "তা হলে দেখছি আপনাদের এই সব প্রজা-পাঠকদের নেমন্তন্ন করাটাই ভুল, নৌকতা না দিয়ে কে আর কোন্ কাজে খায় বলুন? তা ছাড়া ব্রাহ্মণে কি আশীর্বাদী ফিরিয়ে নিতে পারে?"

ব্রাহ্মণ!

দত্তগিন্নী একটু মলিন হন।

"ওমা! এ যে দেখছি কাঠ-কাঠ কথা!" দত্তগিন্নী বলেন, "পোড়ারমুখী মোক্ষদা তো তা হলে ঠিকই বলেছে! যাক, তুমিই তা হলে জিতলে। অতিথি নারায়ণ, যা বলবে শুনতেই হবে। তবে কাজটা ভাল হয় নি তোমার। বামুনের মেয়ে তুমি, তোমাদের পায়ের ধুলো আমাদের শিরোভূষণ, বলব না তোমায় আমি কিছু, শুধু এইটুকু বলব, পুঁটিমাছও মাছ রুইমাছও মাছ, তবু কে আর তাদের এক সমান বলবে বল? যাক্ বলেছি তো অতিথি নারায়ণ! ওরে সুবাস, এঁকে সঙ্গে করে বামুনের পাতার ঘরে বসিয়ে দিগে যা!"

অর্থাৎ এখানেই বাক্যে ইতি।

সত্য ধীরে ধীরে সরে আসে, আর হঠাৎ মনে হয় তার—কোথায় যেন তার একটা হার হল।

সত্য কি খাবে না?

চলে যাবে ?

বলবে শরীর খারাপ ?

কিন্তু কিছু বলার আগেই দত্তগিন্নী ফের কথা বলেন, "তোমার ছেলেকে আন নি ?"

"না।"

"কেন ? সগুষ্টি নেমন্তন্ন হয়েছিল না ?"

সত্যর জোড়া ভুরু চির অভ্যাসমত কুঁচকে ওঠে, আর গলায় ফিরে আসে মৃদু কঠিন স্বর। সেই স্বরে উত্তর দেয়, "না নেমন্তন্নয় আপনার ত্রুটি কিছু হয় নি। তবে সগুষ্টির এসে মাথা মুড়োবার সময় না হলে আর উপায় কি! যাক আমি তো এসেছি, তাতেই হবে। কথাতেই আছে শিরে জল ঢাললে সর্ব্বাঙ্গে পড়ে।"

ঘরে যারা উপস্থিত ছিল তারা সাত নম্বর বাড়ির ভাড়াটের এ হেন স্পর্ধাযুক্ত কথায় বিস্ময়ে হতবাক হয়ে যায়, এবং ভাবলেশশূন্য মেদপিণ্ডেও কঠিন একটা ভাবের খেলা ফোটে। তা তিনিও দত্তবাড়ির বড়গিন্নী। তাই নিজেকে সামলে নিয়ে বলেন, "বামুনদির কথার তো খুব বাঁধুনী ? নেকাপড়া জানা বুঝি ? ভাল ভাল। দেখি নি তো এর আগে, দেখে বড় আমোদ পেলুম। তা যাক্, খেও ভাল করে। আর ছেলেদের জন্যে ছাঁদাটা নিয়ে যেও।"

সত্য চলে যাচ্ছিল সেই সুবাস না কে তার সঙ্গে, হঠাৎ মুখ ফিরিয়ে দাঁড়িয়ে পড়ে তীক্ষ্ণ একটু হাসির সঙ্গে বলে, "আমি পাড়াগাঁয়ের মেয়ে, শহুরে রীতির কিছু জানি নে। নেমন্তন্ন করে ডেকে এনে অপমান করাই বুঝি কলকেতার চাল ?"

"ওমা শোনো কথা!"

দত্তগিন্নীর দুধের মত সাদা মুখখানায়ও হঠাৎ কালি মেড়ে যায়, আমতা আমতা করে বলেন, "তোমরা হলে গে কুলের কুলীন, সব বামুনের সেরা বামুন, যাকে বলে জাত সাপ। তোমাদের অপমান্যি করবে, এত সাধ্যি কার আছে বল ভাই বামুনদি ? যদি দোষত্রুটি কিছু হয়ে থাকে—নিজগুণে মার্জনা করে আমার খোকাকে একটু আশীর্বাদ করে যাও।"

সত্য স্থির স্বরে বলে, "আশীর্বাদ তো অবিরতই করব। কিন্তু আমাকে একটু শীগ্‌গির ছেড়ে দিতে হবে, তাড়া আছে।"

শূদ্দুর-বাড়ি বামুনের খাওয়া!

দিনদুপুরে মোটা মোটা খানকতক লুচি, আলুনি খানিকটা কুমড়োর ঘ্যাঁট, আর আলুনি বেগুনভাজা। অবশ্য হরেকরকম মিষ্টি আছে, আছে দই ক্ষীর।

তা কোনটাই সত্যর কাছে আকর্ষণীয় নয়। তবু খেয়ে দায় সেরে নিয়ে তাড়াতাড়ি পঞ্চুর মার সন্ধান করে। কিন্তু কোথায় পঞ্চুর মা? সে তখন "ঢপের" আসরে গিয়ে বসেছে। তিনতলার ওপর প্রকাণ্ড হলে সে আসর বসেছে। নাতির ভাতে "ঢপ্ কীর্ত্তন" দিয়েছেন দত্তগিন্নী।

মানদা ঢপি এসেছে।

আর নাকীসুরে টেনে টেনে কী একটা গানের গোড়াবাঁধুনি শুরু করছে।

পঞ্চুর মার তল্লাস করতে এসে দাঁড়ায় তার বোনঝি শৈল।

ময়লা রং, কালো ফিতেপাড় শাড়ী পরনে, সাদা ধবধবে সরু সিঁথির দু পাশে পাতাকাটা চুল, সর্বাঙ্গ নিরাভরণ তবু মনে হয় মেয়েটা খুব সেজেছে তো! এটা মনে হয় হয়তো তার মাজাঘষা গড়নের জন্যে, হয়তো বা পানেরাঙা ঠোঁটের জন্যে।

শৈল বার্তা শুনে অবাক হয়ে বলে, "ওমা চলে যাবে কী গো? ঢপ্ শুনবে না?"

"না।"

"কী আশ্চয্যি! শোনবার লেগে লোকে মরে যায়, আর তোমার এত অগেরাহ্যি? মনে ভাবছ বুঝি শুনলেই প্যালা দিতে হবে? তা তুমি দিলেও পার না দিলেও পার, ওটা হচ্ছে ইচ্ছেসাপেক্ষ।"

"তুমি পঞ্চুর মাকে ডেকে দেবে?"

"ও বাবা! দিচ্ছি দিচ্ছি। মাসী তাই বলছিল বটে—"

"শোন, তোমার মাসীকে বল একেবারে যেন একখানা পাল্‌কি ডেকে তবে আসে।"

"পালকি! ও বাবা!"

শৈল পানেরাঙা ঠোঁঠের একটা অপরূপ ভঙ্গী করে ওদিকে এগিয়ে যায়।

তীব্র তীক্ষ্ণ সরু গলার গানের আওয়াজ এ বাড়ি থেকেও শোনা যাচ্ছে। শুধু এ বাড়ি কেন, দূরে অদূরে বোধ করি পাড়ার সব বাড়ি থেকেই শোনা যাচ্ছে। সুরের জন্যে যত না হোক, গলার জন্যই 'মানদা ঢপি' বিখ্যাত। তীক্ষ্ণ শানানো গলা, গলার সেই সুর—গান থামবার পরেও বাতাসের গায়ে ঝনঝনিয়ে আছড়ায়।

সত্য কখনও ঢপ্ কেত্তন শোনে নি।

ছেলেবেলায় সেজঠাকুর্দার সঙ্গে কখনো কখনো হরিসভায় কেত্তনগান শুনতে যেত, সে অন্যরকম। তার গানের থেকে অনেক জোরালো ছিল খোল করতালের জগঝম্প। আরও ছোটয় বাবার সঙ্গে একবার যেন হালিশহরে না কোথায় নৌকো করে গিয়েছিল কালীকীর্তন শুনতে, আবছা মনে পড়ে। আর কবে কোথায়?

বারুইপুরে পানের চাষ অনেক আছে বটে, গানের চাষ নেই।

আজ যদি মেজাজটা অমন না বিগড়ে যেত, দু দণ্ড বসে গান শুনে আসত সত্য, কিন্তু হল না শোনা! যাচ্ছেতাই হয়ে গেল মন মাথা।

নিজের বাড়ির দাওয়ায় দাঁড়িয়ে একটু শোনবার চেষ্টা করল, তা সে ওই সুরের একটা রেশ ছাড়া আর কিছুই কানে এল না। একটুক্ষণ দাঁড়িয়ে নিশ্বাস ফেলে সরে এল সত্য। এ নিশ্বাস গান শুনতে না পাওয়ার জন্য অবশ্য নয়, কারণ অন্য।

জগতে পয়সার প্রাধান্য দেখে আর পয়সার গরম দেখে মনটা উদাস হয়ে যাচ্ছে তার। কী আশ্চর্য এই কলকাতা শহর! গুণের নয়, বিদ্যেবুদ্ধির নয়, মানুষ মনিষ্যত্বর নয়, শুধু মাত্র পয়সার জয়জয়কার! এই শহরকে সেই শৈশব কাল থেকে কত ভক্তি কত সমীহর চোখে দেখে এসেছে যে সত্য!

খানিকটা উদাস উদাস হয়ে বসে থেকে সত্য আবার ভাবল, তা একটা মাত্র সংসার দেখে, একটা মানুষের আচার আচরণ দেখেই বা আমি এমন আশা ছাড়া হচ্ছি কেন? এত বড় বিরাট পুরীতে কত মানুষ, কত হালচাল। এই শহরেই রাজা রামমোহন ছিলেন, বিদ্যেসাগর আছেন, বঙ্কিমচন্দ্র আছেন, পিরীলি ঠাকুরবাড়ির মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুর আছেন, আরও কত সব আছেন। ভবতোষ মাস্টার তাঁদের সব জীবনকথা, মহিমার কথা কত শুনিয়েছেন সত্যকে, সে সব ভুলে গিয়ে সত্য কিনা ওই দত্তগিন্নীকে দিয়ে কলকাতার বিচার করছে?

মনটা ঝেড়ে ফেলে উঠল। আজ আর পঞ্চুর মা আসবে না, তার কাজগুলো সব করে নিতে হবে।

তা একটু না গুছিয়ে নিতেই তুড়ু আর খোকা ইস্কুল থেকে ফিরল হুমদাম করে।

"মা! ভীষণ নেমন্তন্ন খেলে তো?"

সমস্বরে বলে উঠল দুজনে।

সত্য হেসে ফেলে বলে, "হ্যাঁ! শুধু ভীষণ? একেবারে বিভীষণ! নে নে, ইস্কুলের জামাকাপড়ে সর্বজয় করিস নে। মুখ-হাত ধো।"

"খাবার আছে? খাবার? মণ্ডা-মেঠাই, খাজাগজা, ছানাবড়া প্রভৃতি? ভাবতে ভাবতে আসছি আমরা—"

ওদের কণ্ঠে অসহিষ্ণুতা দেদীপ্যমান।

সত্যর মনটা একটু মায়া মায়া হয়ে আসে, এই দেখ ছোট ছেলেদের কাণ্ড! সারাদিন পড়া লেখা ফেল্ করে মণ্ডা-মেঠাইয়ের চিন্তা করছে। কিন্তু মায়াকে প্রশ্রয় দিলে চলবে না এখন। তাই সবিস্ময় ভাব দেখিয়ে বলে, "ওমা, স্বপ্ন দেখছিস নাকি? ওসব আবার আমি কোথায় পাব?"

ওরা কিন্তু এ বিস্ময়কে আমল দিল না, মার হাত ধরে ঝুলে পড়ে হৈ-হৈ করে উঠল। "ইস্ তাই বৈকি। চালাকি হচ্ছে। ও বাড়ি থেকে ছাঁদা আন নি বুঝি?"

ছাঁদা!

সত্যর মায়া মায়া মুখটা কঠিন হয়ে ওঠে, তীক্ষ্ণ প্রশ্ন করে, "ছাঁদার কথা কে বলেছে?"

"বাঃ, বাবা তো আপিস যাবার সময় বলল, তোদের মা কত ছাঁদা আনবে দেখিস।"

"ভুলে বলেছেন। নয়তো ঠাট্টা করেছেন।"

সত্য বলে।

কিন্তু তুড়ুর মন এখন আক্ষেপ-উদ্বেল। সে বলে, "তুমি শুধু শুধু আমাদের ইস্কুলে পাঠালে, কেউ বুঝি আজ ইস্কুলে গেছে? পাড়ার ওরা দিব্যি পেট ঠেসে খেলো, আবার জনাজনতি ছাঁদা আনল। আর আমরা হুঁউউ—বোল রকম নাকি মিষ্টি করেছে ওরা—"

সত্য গম্ভীর ভাবে বলে, "সেটা আবার কি করে জানলি, আপিস যাবার সময় তাও বুঝি বলা হয়েছে?"

"না, সে কথা বাবা কি করে জানবে? বলেছে পঞ্চুর মা।"

"ও তা আজ দেখছি তোদের মাথার মধ্যে শুধু ওই ছাঁদার গল্পই ঘুরছে। হ্যাংলার মতন আবার ছাঁদা আনব কি, যাঃ। চল্, বাড়িতে যা আছে তাই দিই গে।"

তুড়ু বয়সে বড় হলে কি হয়, খোকার থেকে সে হাঁদা। তাই সে সহসা বলে ওঠে, "চাই না আমি ও মুড়ি-মুড়কি আর নাড়ু খেতে! পঞ্চুর মা ঠিকই বলেছে—"

হঠাৎ নিজের কথায় নিজেই শিউরে উঠে চুপ করে যায় সে।

কিন্তু চুপ করিয়ে রাখবার মেয়ে সত্য নয়। সে তীব্র জেরায় কী বলেছে পঞ্চুর মা তা আদায় করতে চেষ্টা করে। আর তুড়ু কাঠ হয়ে গেলেও খোকা বলে বসে, "পঞ্চুর মা বলেছে, একদিন ইস্কুল কামাই হলে কী এত রাজ্যি লোপাট হয়? অমন ভোজটা থেকে ছেলে দুটোকে বঞ্চিত করল। মা না রাক্ষুসী—"

"কী! কী বললি? বল, বল আর একবার।"

সত্য যেন দিশেহারা হয়ে গেছে। সত্য নিজের কানকে বিশ্বাস করতে পারছে না। এই হল শেষটা! এই রকম হচ্ছে তার ছেলেরা? এর জন্যে এত কাণ্ড করে দেশ থেকে চলে এসেছে সত্য?

তার যে একান্ত বাসনা ছিল তার ছেলেরা সভ্য হবে, মার্জিত হবে!

সত্যই কি তবে অসভ্য হবে, অমার্জিত হবে? মারবে ছেলেদের?

না, সত্য ছেলেদের মারে নি।

শুধু একবার সেই তীব্র প্রশ্ন করে চুপ করে গেছে। চুপ করে বসে আছে। ছেলেরা যে মুড়ি-মুড়কিও খায় নি, তা আর তার মনেও নেই। ও শুধু ভাবছে ঘরে পরে বিপদ, কার আওতা থেকে তবে রক্ষে করবে ছেলেদের?

খানিক পরে নবকুমার এল।

আড়চোখে একবার দেখে নিল সত্যর জলদগম্ভীর মুখটা, তার পর ইশারায় খোকাকে ডেকে বাইরে নিয়ে গিয়ে প্রশ্ন করল, কী হয়েছে সত্যর।

হ্যাঁ, বেগতিক দেখলে এই রকমই ওদের প্রশ্ন করে জেনে নেয় নবকুমার।

নেয় খোকার কাছে বেশী, জানে তুড়ুটা বোকা, গুছিয়ে বিশদ বলতে সে পারেও না।

কারণ শুনে নবকুমার বুঝতে পারে না, এই তুচ্ছ ব্যাপারে এত বিচলিত হবার কি হল সত্যর।

ছেলেরা তো আর মাকে রাক্ষুসী বলে নি? বলেছে পঞ্চুর মা?

তাই ঘরে ঢুকে কাষ্ঠহাসি হেসে বলে, "কি, আবার কি হল?"

সত্য সেই ভাবেই বসে থাকে, কথা বলে না।

নবকুমার বলে, "বাবা রে, চিরটা দিন এক রকমে গেল! তোমার 'কাষ্ঠ-কঠিন' স্বভাবের গুণেই পঞ্চুর মা ও কথা বলেছে। তা সেইটুকু বলেছে বলে, এত শাস্তিও করতে হয় ছেলে দুটোকে? ইস্কুল থেকে নাচতে নাচতে আসছে বড় মানুষের বাড়ির ভালমন্দ দুটো খাবে বলে, তার বদলে কিনা উপোসের সাজা! ধন্যি বটে!"

উপোসের সাজা! মানে? ওঃ তাই তো! ছেলেদের খেতে দেওয়া হয় নি!

মুহূর্তে মনটা ভিতরে ভিতরে দ্রব হয়ে গিয়ে "হায় হায়" করে ওঠে। ছেলেদের খেতে না দিয়ে বসে আছে সে? রাগের চোটে খেয়ালই হয় নি? ইস্! পঞ্চুর মা দেখছি নেহাত ভুল বলেও নি। কচি ছেলে ওরা, ওদের আর ভালমন্দ বোধ কতটুকু? ওদের বাপ বুড়ো মিনসেই যদি বড়মানুষের বাড়ির খাবারের মোহময় ছবি এঁকে ওদের সামনে ধরে? রাগটা কমে গিয়ে "হায়, হায়" এলেও, মুখে হারে না সত্য। গম্ভীর মুখে বলে, "তা সামান্য দুটো মুড়ি-নাড়ু নাই বা দিলাম, মণ্ডা-মেঠাই খাজাগজার গল্প করগে না ছেলেদের কাছে, খুব পেট ভরবে।"

কথা কয়েছে। বাঁচা গেল।

নবকুমারের ভয়টা অনেক ভাঙে।

সত্য যখন মুখ খুলেছে, বুঝতে হবে অবস্থা একেবারে মারাত্মক নয়।

কথা না কয়ে চোয়ালের হাড় শক্ত করে নিঃশব্দে বসে থাকাটাতেই বড় ভয় নবকুমারের। অফিসে নবকুমারের কর্মদক্ষতা আর বুদ্ধিমত্তার এত সুনাম, নিম্নবর্তীরা এত ভয়-ভক্তি করে তাকে, সেখানে নিজেকে তো "বেশ একজন" মনে হয়, কিন্তু বাড়িতে এলেই যে কী হয়! সেই চির অসহায়তা।

তবু আজ এখন সত্য মুখ খুলেছে।

তাই নবকুমারও সাহসে ভর করে বলে, "আহা খিদেয় কাহিল হয়ে গেছে একেবারে। আপিস ইস্কুল থেকে ফিরে খিদে যা জোর লাগে জানি তো!"

অর্থাৎ এই সুযোগে নিজের কথাটাও ঢুকিয়ে দিল নবকুমার।

আর রাগ নিয়ে বসে থাকা চলে না। সত্য উঠে পড়ে।

নবকুমারও আর বেশী সময় নেই বুঝে তাড়াতাড়ি বলে ওঠে, "রাগ তো দেখালে এত, বলি ছাঁদায় এত ঘেন্না কিসের? ছাঁদা আবার কে না আনে? কেন, তোমার বাপের বাড়ির দেশে ছাঁদার চল নেই বুঝি? আমরা তো বাবা ছেলেবেলায় ওই ছাঁদাটার আশাতেই নেমন্তন্ন যেতাম। ছোট পেটে কতই আর খেতে পারতাম বল? বাড়িতে এসে পরদিন সকালে সেই ছাঁদার সরা খুলে—"

"থাক হয়েছে, গল্প রাখ -মুখ হাত ধোওগে" বলে সত্য উঠে যায়। মনটা হঠাৎ যেন নরম হয়ে গেল। সত্যি এতে রাগের কি ছিল? তাদের ছেলেবেলায় তারাও তো—! কেন 'চল্' থাকবে না তার বাপের বাড়ির দেশে? তাদের বাড়ির কাজকর্মেই তো কত সরা সাজানো, মালসা সাজানো, হাঁড়ি সাজানো দেখেছে, লোকে খাওয়াদাওয়ার পর নিয়ে গেছে। রামকালী নিজে দাঁড়িয়ে তদারক করেছেন, মাথা পিছু ঠিকমত যাচ্ছে কিনা। সঙ্গের ঝিটা মুনিষটা রাখালটা পর্যন্ত বাদ যেত না। আবার সত্যরাও পিস্ঠাকুমার সঙ্গে যখন এ-বাড়ি ও-বাড়ি নেমন্তন্ন গেছে, তারা দিয়েছে, নেওয়া হত না তা তো নয়।

আর একটা উৎসব ছিল বিশেষ আকর্ষণীয়। সেটা হচ্ছে আটকৌড়ে। গ্রামে কারো বাড়িতে ছেলে জন্মালেই আটদিনের মাথায় ডাক পড়ত অপর বাড়ির কুচো ছেলেদের কুলো পিটোতে। সে সম্মানটা অবশ্য শুধুই ছেলেদের!

তবে খই-মুড়কি আটভাজার সম্ভার থেকে মেয়েরা বঞ্চিত হত না। আঁট-সাট করে বেড়াবিনুনি বাঁধা, কোমরে ডুরেশাড়ীর আঁচল জড়ানো, পাড়া সচকিত করে মল বাজিয়ে যাওয়া নিজের সেই চেহারাটা যেন চোখের ওপর দেখতে পেল সত্য।

ফিরত সেই ডুরেশাড়ীর আঁচলটা কৌশলে 'কোঁচড়ে' পরিণত করে, তাতে খাজা গজা আটভাজার বোঝাই দিয়ে। তার মধ্যে কেউ-কেউবা

আবার আটটা করে পয়সা মিশিয়ে রাখত, বাড়ি এসে কী মহোল্লাসে সেই পয়সা খোঁজার ধুম !

কই নিজেকে বা অপরকে তো তখন হ্যাংলা মনে হত না? কেন হত না? আজই বা কেন—

স্বামীপুত্রের খাবার গোছাতে গোছাতে কারণটা ভাবল সত্য, নির্ণয়ও করল একটা। ওদের খেতে দিয়ে উপস্থাপিত করল সেই কথাটা।

"বলছিলে আমাদের নিত্যেনন্দপুরে ছাঁদার চল্ ছিল কিনা? থাকবে না কেন, খুবই ছিল। তবে কথাটা হচ্ছে—সেই দেওয়ার মধ্যে নেমন্তন্ন-কত্তার অহঙ্কারটা ফুটে উঠত না। বরং যেন দিতে পেরেই কেতাত্থ। তাই যারা নিত, তাদের মধ্যে 'মান-অপমান' ঘুলোত না। এই তোমার দত্তবাড়ির বাপু সবতাতেই যেন অহঙ্কার। এতখানি একখানা তিজেলে বাহান্ন প্রস্থ মিষ্টি সাজিয়ে রেখেছিল তো আসনের পাশে, তা সেটা মানুষ পাল্‌কিতে তুলিয়ে দেবে তো? তা নয় বাড়ির লোকেরা কে কোথায় ঠিক নেই, কাকস্য পরিবেদনা, একটা দাসীমতন মেয়েমানুষ ভাঙা কাঁসি গলায় চেঁচিয়ে উঠল, 'ওগো বামুন মেয়ে, তোমার ছাঁদা পড়ে রইল যে!' দেখ তো অভব্যতা? নেব আমি হাতে তুলে?"

সত্যর স্বামী-পুত্রের মনে সেই বাহান্ন রকম কী প্রতিক্রিয়া সৃষ্টি করল কে জানে, তবে নবকুমারকে স্ত্রীর কথায় "তা সত্যি" বলে সায় দিতেই হল। তার পর কথাটা সে নিজেই পাড়ল, "তা পর—সত্যিই সেই সোনার হারছড়াটা দিয়ে এলে নাকি?"

"তা সত্যি দেব না তো কি মিথ্যে দেব? দেব বলে নিয়ে গেলাম—"

নবকুমার আক্ষেপ-নিশ্বাস গোপন করে উদাসভাবে বলে, "তোমার জিনিস তুমি ফেলে দিতে পার, বিলাতে পার, সে কথা না, তবে পাড়ার দু-একজনকে শুধিয়েছি সকালে, কেউ আধুলিটা কেউ সিকিটা দিয়েছে, টাকার উর্ধ্বে কেউ ওঠে নি।"

সত্য এ প্রসঙ্গে যবনিকাপাত করে দিতে বলে, "থাকগে বাপু, কচি ছেলেকে দেওয়া জিনিসের কথা নিয়ে কচকচানিতে কাজ নেই, ছাড়ান দাও ও কথায়। এবারে পুরুষ বেটাছেলের মতন একটা কাজ কর দিকি? একখানা বাসা খোঁজ।"

"বাসা? আবার বাসা খুঁজব? বদলাবে এ বাসা?"

"তাই তো স্থির করেছি।"

মনে করেছি নয়, ইচ্ছে করছি নয়, সংকল্প করেছিও নয়, একেবারে স্থির করেছি!

নবকুমার মনে মনে নিজের হার নিশ্চিত জেনেও লড়াইয়ে নামে, "তা স্থির করবে বৈকি, মাথাটাই অস্থির যে। তাই নিত্যি নতুন স্থির করা। বলি এই ভাড়ায় এমন বাসা আর পাবে? দত্তদের নাকি নেহাত পয়সায় দৃক্‌পাত নেই, তাই বাসাগুলো এত সস্তায় ছেড়েছে! অপর কেউ হলে, এর দেড়া দাম হাঁকত। ওসব কু-মতলব ছাড়।"

সত্যর সেই জোড়া ভুরুর নীচের গভীর কালো চোখ জোড়া সহসা একটি কৌতুক-রসাশ্রিত বিদ্যুৎকটাক্ষে ঝিলিক মেরে ওঠে, "সত্য বামনী কবে তার মতলব ছেড়েছে?"

নবকুমার সেই মুখের দিকে হাঁ করে তাকিয়ে থাকে। সত্যর হাসিটা দুর্লভ বলেই কি এত অপূর্ব?

না, এ অপবাদ নবকুমার দিতে পারে না—সত্য বামনী কখন তার মতলব ছেড়েছে! শুধু নবকুমারই বুঝতে পারে না, অকারণ সুস্থ শরীর ব্যস্ত করে কী সুখ পায় সত্য!

সঙ্গে সঙ্গে হাঁ করে তাকিয়ে থাকা চোখ ফিরিয়ে নিয়ে বেজার মুখে বলে নবকুমার, "কেন, এ বাসা আবার কি অপরাধ করল?"

সে তোমাকে বললে তুমি বুঝবে না।"

"না, আমি তো কিছুই বুঝব না। যত বোঝার কত্তা তুমি। বাসা-ফাসা বদলানো হবে না। বারে বারে এক কেত্তন্! পাখী-পক্ষী নাকি, যে রাতদিন বাসা বদলাবো? হবে না বলে দিচ্ছি—ব্যস।"

"তা বেশ, হবে না! সত্যি, কর্তার কথাই বজায় থাক।"

বলে সত্য উঠে যায়।

এ বাসা বদলানোর ইচ্ছে যে সত্যরই খুব আছে তা নয়। বাড়িটা সব দিক দিয়ে সুবিধের। কিন্তু ওই মাথার ওপর প্রভু নিয়ে "প্রজা" হয়ে থাকাটাই তার বরদাস্ত হচ্ছে না। আর মজাটাও দেখ, নিজের বাড়িতে নিজের মতন থাকব তা নয়, ঝিটা এবাড়ি ওবাড়ি করে যন্ত্রণা ঘটাতে থাকবে। ওকে ছাড়িয়ে দিলেও কতকটা সুরাহা হয় বটে, কিন্তু সেটাও ঠিক মনের সঙ্গে খাপ,

খায় না। মানুষটা দুষ্টুপাজী নয়। উপকারীও আছে। দোষের মধ্যে হচ্ছে অবোধ। আর অবোধ বলেই অতিরিক্ত কথা কয়। সেই কথার জ্বালাতেই ছেলে দুটোর কুশিক্ষা জন্মাছে।

তা সেই কথাই বলে ছাড়িয়ে দিতে হবে পঞ্চুর মাকে। বলতে হবে, "আমার ছেলেদের যদি তুমি শেখাও 'মা নয়, রাক্ষসী', তা হলে তোমায় কি করে রাখি বল তো বাছা? সামনের মাস থেকে অন্য কাজ দেখ।"

সেই কথাই ঠিক করে মনে মনে।

এবাড়ি ওবাড়ি আনাগোনার কথা তুলে আর খেলো হবে না। আসুক কাল সকালে।

কিন্তু কাল সকাল অবধি অপেক্ষা করতে হল না সত্যকে, সেই সন্ধ্যেতেই এসে হাজির হল পঞ্চুর মা, সম্পূর্ণ অপ্রত্যাশিত এক বার্তা নিয়ে।

এ কী!

এ কোন্ বিপদ অপেক্ষা করছিল সত্যর জন্যে?

সন্ধ্যের আগে দুপুরের কথাটা তা হলে বলে নিতে হয়।

দত্তগিন্নী পিচ্ করে পিক্ ফেলে বলেন, "হ্যাঁলা পঞ্চার মা, তোর মনিব-গিন্নী বয়সে তো কাঁচা, ওর এত অহ্ঙ্কার কিসের বল দিকিনি?"

দত্তগিন্নীর চির মোসাহেব "ভাগ্নে-বৌ" হি হি করে হেসে উঠে বলে, "ওই কাঁচা বয়সেরই অহঙ্কার গো মামী! নইলে অহঙ্কার করবার আর কিছু তো দেখছি না!"

দত্তগিন্নী ভারীমুখে বললেন, "উঁহু, এ বাপু বয়সের দেমাক নয়, এ হচ্ছে স্বভাবের দেমাক। সংসারে ওর আর কে আছে রে পঞ্চার মা?"

পঞ্চুর মা এ বাড়িতে কোনদিনই "পঞ্চার মা" বৈ পঞ্চুর মা শোনে না, তাই ওই অগ্রাহ্যের ভঙ্গী তার গা-সহা। অতএব বিনয়ে বিগলিত হয়েই সে উত্তর দেয়, "আর কে? ওই উনি, ওনার সোয়ামী আর দুটো সাত-আট বছরের খোকা।"

"অঃ! তাই! কথাতেই আছে, মেঘা খেয়ে রোদ হয় তার বড় চড়চড়ানি, আর বৌ হয়ে গিন্নী হয় তার বড় ফড়ফড়ানি। তা, শাশুড়ীমাগী বুঝি মরেছে?"

পঞ্চার মা কৌতুকের ভঙ্গীতে বলে, "বালাই ষাট! মরবে কেন? শাশুড়ী

আছে শ্বশুর আছে, আছে সবই। দেশ-গেরামে আছে। উনি বাসায় এসেছেন স্বামীপুত্তুর নিয়ে। সোয়ামী সাহেবের আপিসে চাকরি করে।"

"বটে! তাই তো বলি! তাতেই তেজে মটমট! দেশ কোথা?"

"কোথা কি বিত্তান্ত কে শুধোবে মা?" পঞ্চুর মা মনে মনে সত্যর প্রতি স্নেহশীল এবং সমীহপরায়ণ হলেও, নিতান্তই দত্তগিন্নীর সুয়ো হতে মনিবের প্রতি অগ্রাহ্য দেখিয়ে বলে, "গপপো করবার সময় আছে তেনার? ঘরের কাজ মিটল তো বই কেতাব মুখে দিয়ে বসল—"

বই কেতাব!

ঘরের মধ্যে একটা ব্যঙ্গহাসির ঢেউ খেলে যায়। "তাই নাকি? ওরে পঞ্চার মা, তুই যে দেখছি খুব ভাল বাড়িতে চাকরি ধরেছিস! দেখিস বাপু গিন্নীর হাওয়া লেগে তুই স্বদ্ধু পণ্ডিতনী হয়ে যাস নি!"

পঞ্চুর মা হেসে বলে, "তা পারলে গিন্নী আমাকেও বই ধরায়। বাব্‌বা, ছেলে দুটোকে 'পড়া পড়া' করে যা দিক্‌ করে। তবু ওই ছেলে দুটোই যা গপপোগাছা করে আমার সঙ্গে। ওদের মুখেই শুনেছি, বারুইপুর না কোথায় যেন দেশ, ঠাকুমা আছে ঠাকুদ্দা আছে পিসি আছে। আর মামারবাড়ি সেই 'তিরবেণী'র কাছে নিত্যেনন্দপুর না কি যেন। দাদামশায় কবরেজ খুব বড়মানুষ —"

সহসা ঘরের মধ্যের একটা মানুষের মুখটা কেমন উদ্‌ভ্রান্তের মত হয়ে যায়, দেয়ালের কোলে একখানা পেতলের চৌকিতে পাতিয়ে পাতিয়ে পান সাজছিল সে, কাজ করা হাতটা তার থেমে যায়। হাঁ করে তাকিয়ে থাকে পঞ্চুর মার মুখের দিকে, কানে যায় না দত্তগিন্নীর মন্তব্য।

"বড়মানুষের ঝি" বলেই এত দেমাক সাত নম্বর বাড়ির গিন্নীর—সেই মন্তব্যই করেন দত্তগিন্নী।

পঞ্চুর মাও মন্তব্য দিয়ে পরিসমাপ্তি করে, "সেই তো।"

"শুনলাম নাকি ছাঁদার হাঁড়ি ছোঁয় নি—", ভাগ্নে-বৌ নিভন্ত আগুনে কাঠ ফেলে, "ঢপ শোনে নি!"

"সেই কথাই তো বলে মরছি বৌদিদি—", পঞ্চুর মা আক্ষেপ করে, "এত এত লোকের সময় হল, আর তোর সময় হল না? পাড়ার সকল ছেলে ঘরে বসে রইল, তোর ছেলেদেরই ইস্কুলের মান্যি এত হল! ছেলে দুটোর জন্তে মরছি করকরিয়ে—"

"তা যাগ। হাঁড়িখানা নয় তুইই নিয়ে যাস। দিস গিয়ে ছোঁড়াদের।" বল্লেন অপর এক মহিলা।

কিন্তু পানসাজুনি বিধবাটির কানে বুঝি এসবের বিন্দুবিসর্গও যায় না। সে তেমনি হাঁ করে তাকিয়ে থাকে পঞ্চুর মার মুখপানে, আর কি বলে সে সেই আশায়।

পঞ্চুর মা কিন্তু আর কথা বাড়ায় না। সত্যর বিরুদ্ধে কথা বলতে তার বিবেক তেমন সায় দিচ্ছে না, তবে নেহাৎ নাকি এ ঘরে এখন পালের হাওয়া উল্টোদিকে তাই। বড়মানুষের কথার ধামা তো ধরতেই হবে। তা ছাড়া— সত্যর ওপর তার আজ সত্যিই বড় রাগ হয়েছে।

সে কোথায় ভেবে রেখেছিল সত্যকে নিয়ে এসে বড়লোকের বাড়ির জাঁকজমক দেখাবে, আর তার বোনঝি শৈলর যে এ বাড়িতে কতখানি মানমর্যাদা তা বুঝিয়ে ছাড়বে। একটা মাণ্যিমানের মাসী-পিসী হওয়াও তো কম গৌরবের নয়!

মাণ্যিমান বৈকি!

দত্তগিন্নীর মেজছেলের সঙ্গে শৈলর দহরম-মহরম তো আর রাখা-ঢাকা নেই? মেজবাবুর উপর শৈলর আধিপত্য একেবারে প্রকাশ্য ব্যাপার। মেজবৌটাকে ঢিট্ রাখতে দত্তগিন্নী এ আগুনে রীতিমতই ইন্ধন দিয়ে চলেন। শৈলর জন্যে গন্ধতেল গন্ধসাবান সরবরাহ হয় দত্তগিন্নীর নিজের ভাঁড়ার থেকে। শৈলর জন্যে পানে খাবার সব চেয়ে দামী 'কিমা' আসে গিন্নীর খরচে। শৈলর ফিতেপেড়ে শান্তিপুরী হাফশাড়ীর যোগানদার অবশ্য মেজবাবু স্বয়ং, তবে একটু ময়লা কি ছেঁড়া চোখে পড়লেই দত্তগিন্নী "গ্যাদারী বেজারমুখী" মেজবৌটাকে শুনিয়ে শুনিয়ে শৈলকে বলেন, "হ্যাঁলা, কাপড় এত ময়লা কেন? নেই বুঝি? বলতে পারিস নে তোর মেজদাদাবাবুকে

এতজন থাকতে মেজদাদাবাবুকেই কেন, সে প্রশ্নটা অবশ্য উহ্য থাকে।

তা এসব রঙ্গরসের গপপো অবশ্য পঞ্চুর মার মনিবনীর সঙ্গে করার জো নেই, কিন্তু শৈলর দখলস্বিটা তো দেখানো যেত? তা হল না কিছুই।

মরুক গে!

যার যেমন বুদ্ধি।

বুদ্ধির দোষেই ঠকে মানুষ। বৌদিদি যে এত বুদ্ধিমতী, তা কই জিততে

পারল কই, হেরেই তো মলো। নিজে ভাল করে খেলি না, স্বামীপুত্তুরকে খেতে দিলি না, গান শুনলি না, সবদিকেই ঠকলি। ধুত্তোর!

মনঃক্ষুণ্ণ পঞ্চুর মা পানসাজুনির দিকে এগিয়ে এসে বলে, "দাও বামুনদি, দুটো বেশ মচমচে করে পান দাও দিকি খাই—"

দুটো পান তাড়াতাড়ি সেজে কম্পিত হাতে সে-দুটো পঞ্চুর মার হাতে তুলে দিয়ে পানসাজুনি বামুনদি চাপা নীচু গলায় বলে, "কই, তোর মনিবনীকে তো আমায় দেখালি না?"

"ওমা শোন কথা! ক দণ্ড থাকল তিনি? এল আর চলে গেল বৈ তো না।"

"তোদের কথাবার্তা শুনে একটু কৌতূহল হচ্ছে। বলি এত তেজদম্ভ শুনছি—দেখাবি না একবার?"

"আর দেখানো! বৌদি কি আর এমুখো হবে? আর এ বাড়িতে আসবে? তবে যদি তুমি—"

বামুনদি আরও মৃদুগলায় বলে, "তবে তাই চল্ না, দেখে আসি।"

"ওমা! হঠাৎ আমার মনিবের ওপর এমন নেকনজর কেন গো বামুনদি?"

"আস্তে! এক্ষুনি গিন্নীর কানে উঠবে আর 'না' করে বসবে।"

"বেশ, সন্ধ্যের পর নিয়ে যাব।"

যাবার মুখটায় কিন্তু বামুনদিদি কেমন যেন বিচলিত হয়, আগ্রহটা যেন ঝিমিয়ে আসে তার। বলে, "থাক গে পঞ্চুর মা—কাজ নেই।"

"ওমা কেন? ত্যাখন অত 'মন' করলে!"

"হ্যাঁ, ঝোঁকের মাথায় তখন বলেছিলাম বটে, তা বলি কি গেলে আবার এ গিন্নীর যদি গোঁসা হয়?"

"শোন কথা! কে টের পাচ্ছে? তোমার আমার মতন চুনোপুঁটির খবর রাখতে ওনাদের দায় পড়েছে! কাজের বাড়িতে নানান্ গোলমাল, দশটা নতুন রাঁধুনী চাকরানী খাটছে, ফাঁকি দেবার এই তো সুযোগ।"

"না ভাবছি—গিয়েই বা কি হবে! শুনছি নাকি দেমাকী, রাঁধুনী পান-সাজুনির সঙ্গে যদি কথা না কয়!"

"ওমা না না, তা তুমি ভেবো না বামুনদি—"পঞ্চুর মা অভয় দেয়, তাকে

যদি কেউ ঘাঁটাতে না যায় সেও কিছু বলবে না। বাড়িতে অতিথি এলে বরং আদর-আভ্যানই করবে, রাঁধুনী চাকরানী বিচার করবে না। এই তো সেদিন তাঁতিনী মাগী গেছল, তাকে কত যত্ন করে বসাল, তেষ্টার জল দিল, পান দিল। কাপড় অবিশ্যি নিল না, বলল দরকার নেই, তবে দুর-ছাই তো করল না।"

অনেক অগ্রপশ্চাতের পর শেষ অবধি অগ্রেরই জয় হয়।

পেঁজা তুরতুরে সিল্কের চাদরখানা গায়ে জড়িয়ে সন্ধ্যের দিকে খিড়কির দরজা খুলে শঙ্কুর মার সঙ্গে রাস্তায় নামল পান সাজুনি বামুন মেয়ে।

বামুনের মেয়ে একদা কাজের দরবার নিয়ে এসেছিল দত্তবাড়িতে। নেহাৎ ঝি-চাকরানীর কাজ তো দেওয়া যায় না তাকে, তাই এই কাজের ভার। অবশ্য 'পান সাজা' কথাটা শুনতে যত হালকা, এ বাড়িতে সে ব্যাপারটা তত হালকা নয়। দৈনিক অন্ততঃ হাজার তিনেক পান তাকে সাজতে হয়। তদুপযুক্ত সুপুরিও কেটে নিতে হয়। তা ছাড়া সব পান ঠিক এক ধরনের সাজলেও চলে না, তার আবার শ্রেণীবিভাগ আছে। কারুর কারুর মিঠেপানের খিলি বরাদ্দ, কারুর কারুর জায়ফল দারচিনি জৈত্রি কাবাবচিনি এলাচ কর্পূর সম্বলিত রাজকীয় পান, কারো বা দোক্তা খাওয়া মুখের রুচি অনুযায়ী শুধু খয়ের সুপুরি। আবার সুপুরিরও মিহি মোটা নানান্ প্রস্থ। এই সব পানের নৈবেদ্য সাজিয়ে যার যার ঘরের বাটায় রেখে আসতে হয় গোলাপজলে ভিজানো ন্যাকড়া চাপা দিয়ে।

এছাড়া সরকার গোমস্তা লোকজন, অতিথি ফকির, 'আসুস্তি যাউস্তি', আশ্রিত অভাগাদের জন্যে মোটা বাংলা পানের ব্যবস্থা আছে। সমস্ত ওই বামুন মেয়ের ঘাড়ে। শুধু পান নিয়েই সারাটা দিন তার প্রাণ যায় যায়। তার ওপর আবার বাড়িতে যজ্ঞি হলে তো কথাই নেই। সেও তো আছে যখন তখন। বিয়ে, সাধ, মুখেভাত, এসব বাদেও বাড়ির হরেক মেয়েমানুষের হরেক রকম 'বত্ত সারা'ও তো সারা বছর। লোকজন খাওয়া লেগেই আছে। দত্তগিন্নীর ছোটজা অনন্ত-চতুর্দশীর বত্ত সারল, তিন-চারশ লোক খেল। পতিপুত্রহারা বিধবা, তবু কমতি কিছু হল না। বড়গিন্নী উদারমনা, বললেন, "তা হোক! ওর কেউ না থাক্, আমি যখন আছি আমিই ওর সব করাব। ইহকালটা তো বৃথাই গেল, পরকালটা বজায় থাক।"

ছোটগিন্নী অবশ্য বেইমান।

আড়ালে আবডালে বলে বেড়ায়, "আমার বুঝি ভাগ নেই দত্তদের বিষয়-সম্পত্তিতে? বানের জলে ভেসে এসেছি বুঝি আমি? কাঠা হাতে করে ঢুকি নি আমি এদের উঠোনে? গাঁটছড়া বেঁধে সঙ্গে করে নিয়ে আসে নি এদেরই একজন?" তাকে উস্কুনিও দেয় কেউ কেউ।

কিন্তু সে নেহাতই আড়ালে। বড়গিন্নীর সামনে সবাই ঠাণ্ডা।

কি সে যাক।

পথ চলতে চলতে বামুন মেয়ের সঙ্গে নিম্নোক্ত কথাবার্তা হয় পঞ্চুর মার, "যতই হোক তুমি হলে স্বজাতি, তোমায় সমেহা দেখাবে।"

স্বজাতি অবশ্য সত্যবতীর। কারণ সেও বামুন।

বামুন মেয়ে কিন্তু এ আশ্বাসে উল্লসিত হয় না। উদাসভাবে বলে, "সোনার বেনের অন্ন খাওয়া বামুন আবার বামুন! তুইও যেমন পঞ্চার মা! তোরা 'বামুনদি বামুনদি' করিস তাই, নিজেকে বামুনের মেয়ে বলে পরিচয় দিতে আমার ইচ্ছে করে না। নেহাত নাকি কাজ করতে এসে শুদ্দুর বললে, পাছে পা টিপতে, ছাড়া কাপড় কাচতে, এঁটো বাসন মাজতে বলে, তাই ওই পরিচয় দেওয়া।"

"তা কেন বামুনদি, তোমার আচার-আচরণ তো সদ্‌বাম্মনের মতনই। নইলে রাঁধুনী কুটনোকুটনী ভাঁড়ারদিউনি আরও যে সব বামনী ধনী আছেন, তাঁদের আচার কেতা তো আর পঞ্চুর মার অবিদিত নেই? ঘেঁচার মা তো সেদিন লুকিয়ে গরম মাছভাজা খেতে গিয়ে জিভে কাঁটা ফুটিয়ে হাতেনাতে ধরা পড়ল, তাই কি মাগীর হায়া আছে? আসল কথা কি জান বামুনদি, স্বভাব-চরিত্তিরটি যতক্ষণ ভাল আছে, ত্যাতোক্ষণ কক্ষনো সে আচারবিচের ছাড়বে না। আচার অনাচার ত্যাগ করলেই বুঝবে মতিগতি বিগড়েছে। ধম্ম-কম্ম আচার-আচরণ হচ্ছে নদীর বাঁধ, বাঁধ যদি একবার ভাঙে—"

বাসনমাজা ঝি পঞ্চুর মার এই জীবনদর্শনের ব্যাখ্যার শেষাংশটা আপাততঃ মুলতুবী থাকে। সত্যবতীর দরজায় এসে পড়েছে দুজনেই। পঞ্চুর মা শানানো গলায় ডাক পাড়ে, "কই গো বৌদিদি, কোথায়? একবার বেরিয়ে এস গো। নতুন মানুষ এয়েছে তোমায় দশ্শন করতে।"

# চৌত্রিশ

অনেকদিন নিতাইয়ের সঙ্গে দেখা-সাক্ষাৎ নেই, ছাতাটা হাতে নিয়ে রোদ্দের মধ্যে বেরিয়ে পড়ে নবকুমার। আজ ছুটির দিনে বাসায় আছে নিশ্চয়। নিতাই চলে যাবার পর প্রথম প্রথম নিতাইয়ের সামনে মুখ তুলে দাঁড়াতে লজ্জা করত, নিজেকে ভারী অপরাধী মনে হত, কিন্তু সময়ে সবই সয়। সে লজ্জা একটু একটু করে কমেছে। সত্যবতীই বার বার ঠেলে ঠেলে পাঠিয়েছে নেমন্তন্ন করতে। আর অবাক কাণ্ড, দিব্যি সহজভাবে নিতাইয়ের সঙ্গে কথা কয়েছে সত্য, নিতাই যা যা ভালবাসে, মনে মনে করে রেঁধেছে, অনুরোধ উপরোধ করে খাইয়েছে।

এই সব অসমসাহসিক কাণ্ডগুলো কী করেই যে করে সত্য! যাক, আজ নবকুমার নিজেই যাচ্ছে। আজ বাড়িতে তেমন মন বসল না। সেই যে পরশু সন্ধ্যেবেলা পঞ্চুর মা কোথা থেকে একটা বিধবা মেয়েছেলে নিয়ে এসে বকবক করল, তার পর থেকেই সত্য যেন কেমন হয়ে গেছে। কথা নেই বার্তা নেই, ছেলেদের সঙ্গে হাসিখুশি নেই, যেন কোন্ জগতে বাস করছে।

কথাটা সত্যি—পরশু থেকে সত্য এক ধাঁধাঁর জগতে বাস করছে।

কাকে নিয়ে এল পঞ্চুর মা? শুধু দত্তবাড়ির পানসাজুনি? তাহলে কি জন্যেই বা এল সে?

সত্যকে দর্শন করার বাসনা এমন প্রবল হবার হেতু কি তার? তা—তাই যদি হয়, মন খুলে কথাই বা কইল কই? কেমন চেপে চেপে রেখে রেখে কথা, থেমে থেমে নিশ্বাস, ভেতরে যেন কত কি!

ওকে কি সত্য আগে কোথাও দেখেছে? সত্যর খুব একটা চেনা মানুষের মতন কি দেখতে ও? কিন্তু সে মানুষটার তো এমন পোড়ামূর্তি ছিল না! ওর নিয়তি কি শেষ অবধি আগুন হয়ে ওকে ঝলসা-পোড়া করে ছেড়েছে?

দুজনের মধ্যেই যেন উত্তাল ঢেউ, কিন্তু কেউই নিজে থেকে এগিয়ে এসে খপ্ করে হাত ধরে বলে উঠল না, "তুমি সেই না?"

পঞ্চুর মা খন খন করে বলে উঠেছিল, "কই গো বামুনদি, এত আগ্রহ করে এলে, অথচ বাক্যি-ওক্যি নেই কেন?"

সেই বামুনদি আস্তে বলেছিল, "কথা কইতে তো আসি নি, দেখতে এসেছি।"

গলার শব্দটা কি সত্যর শোনা নয় ?

যেন অনেক সাগরের ওপারে অনেক যুগের আগে সত্য এই স্বর শুনেছে। তবু বলতে পারা যায় নি, "আমার চোখকে তুমি ফাঁকি দিতে পারবে না গো, আমি বড় ধুরন্ধর মেয়ে।"

বাধা অনেক।

"হয় কি নয়, নয় কি হয়"-এর আলো-আঁধারির বাধা, সমাজ-সামাজিকের বাধা, অবস্থার তারতম্যের বাধা, সর্বোপরি পঞ্চুর মার উপস্থিতির বাধা। সেটাই হয়েছিল বোধ করি সব থেকে বড় বাধা। হঠাৎ একলা দুজনে মুখোমুখি দাঁড়ালে হয়তো অন্য বাধাগুলো মুহূর্তে খসে পড়ত, হয়তো দ্বিধামাত্র না করে ঝপ করে বলে ফেলা যেত, "শেষ অবধি তা হলে এই হাল হয়েছে ? বেশ ভাল ! সুখটা করলে ভাল !" আগে হলেও বলতো, অনেক যুগ আগে ছেলেমানুষ ছিল সত্য, এখন তো নেই।

তাই সে সব হল না। খানিক পরে পঞ্চুর মা হাই তুলে বলল, "চল তা হলে বামুনদি, তোমাকে দুয়োর অবধি এগিয়ে দিয়ে আমি ঘরে যাই। সারাটা দিন রপটানি গেছে, চোখে ভেঙে ঘুম আসছে।"

"চল।" বলে উঠে পড়েছিল সে। বলে নি, "আর একটু থাকি না !"

সত্য বলে নি, "আর একটু বসো না !"

সেই অবধি বিমনা হয়ে রয়েছে সত্য।

নবকুমার বলেছিল, "পঞ্চুর মার সঙ্গে ওই মাগীটা কে এসেছিল ? কোন—"

কথা শেষ করতে পারে নি, তীব্র স্বর থামিয়ে দিয়েছিল তাকে। "ছেলেপেলের সামনে অভব্যির মতন কথা কও কেন ?" বলেছিল সত্য। আর তদবধিই যেন সত্য চিন্তামগ্ন।

ছুটির সকালটা দু-দণ্ড রান্নাঘরের দোরে বসে গল্প করতে কত ভাল লাগে। মনমেজাজ ভাল থাকলে সত্য অপূর্ব ! সত্যি বলতে—মনমেজাজ ভাল না থাকলেও, কী যে এক আকর্ষণ ! নবকুমারকে যেন দড়ি দিয়ে বেঁধে রাখে। নেহাত অফিসের সময়টুকু ছাড়া বাড়ি থেকে বেরোতেই ইচ্ছে করে না। তুড়ু খোকার পড়াটড়াগুলোও একটু দেখতে হয়, কারণ মাস্টার মশাই আজকাল আর নিয়মিত আসেন না। কিন্তু ওই ছাই কর্তব্য কর্ম-টর্ম তেমন ভাল লাগে না, এক যা বাজার করাটা একটু ভাল লাগে। বাদে ইচ্ছে

হয় দুজনে মুখোমুখি বসে থাকি। তা হবার জো নেই। সত্যি, সংসার করাটা এত ভারী করে তোলার দরকারটাই বা কি? হাসলাম গল্প করলাম, খেলাম ঘুমোলাম, চুকে গেল, তা নয়—রাত দিন "দশের একজন" হবার সাধনা কর, ছেলেদের "মানুষের মতন মানুষ" করে তোলবার চেষ্টা কর, মান-মর্যেদা রইল কি গেল তাই ভেবে মাথা খারাপ কর, কেন রে বাবা? গাঁ-ভুঁই ছেড়ে বাসায় এসে তা হলে লাভটা কি হল? আমোদ-আহ্লাদে থাকা যাবে বলেই না আসা?

এই যে সেদিন শুনল আপিসের বন্ধু রামরতনবাবু তার পরিবারকে নিয়ে নাকি থিয়েটার দেখতে গেছল। "নিমাই সন্ন্যাস" পালা। রামরতনের পরিবার নাকি দেখতে দেখতে কেঁদে বুক ভাসিয়েছে, বাড়ি এসে তিনদিন ধরে কেঁদে মরেছে। নবকুমার সত্যকে ধরে পড়েছিল দেখতে যাবার জন্যে, গেল না!

বলল কিনা, "এখন মাসের শেষ—হাতের টানাটানি। থিয়েটার যেতে তে পয়সা লাগবে! তা ছাড়া তুড়ু-খোকাকে নিয়ে সমিস্তে। ওদের দেখবে কে রাত অবধি?"

ওদেরও নিয়ে যাবার কথা তো উড়িয়েই দিল। ছেলেদের ঘোড়দৌড়ের খেলা দেখাতে নিয়ে যেতে চেয়েছিল নবকুমার, তাও বারণ!

কেন যে সত্য এ রকম!

এক যুগ ধরে মনকে এই প্রশ্নই করে চলেছে নবকুমার।

আজ কপালটাই অভাগ্যির।

নিতাইয়ের সঙ্গে দেখা হল না। কোথায় গেছে! তার মেসের এক ভদ্রলোক বললেন, "জানি না মশাই, মানুষের সঙ্গে তো মিশতেই চান না নিতাইবাবু! ভাবগতিকও তেমন ভাল ঠেকে না আমাদের। চোখে না দেখলে কারুর নামে অপবাদ দিতে নেই, ওঁর পাশের সীটের হারাণবাবু যা বলেছেন তাই বলছি—স্বভাবচরিত্র ভাল নেই নিতাইবাবুর।"

"অ্যাঁ! কী বললেন!"

প্রায় মাটিতেই বসে পড়ে নবকুমার।

এ কী সর্বনেশে সংবাদ!

ভদ্রলোক বললেন, "আপনার বিশেষ বন্ধু বুঝি? তবে তো আপনাকে কথাটা বলা আমার ভুল হয়েছে। তবে একরকম ভালও। দেখুন আপনি

যদি বুঝিয়ে-সুঝিয়ে সুপথে আনতে পারেন। অবিশ্যি ও-পথ থেকে ফেরানো বড় শক্ত কথা।"

মনের মধ্যে একটা দারুণ যন্ত্রণা নিয়ে ভবতোষ মাস্টারের কাছে যায় নবকুমার। বোধ করি এই প্রথম সে সত্যর নির্দেশ ব্যতীতই একটা কাজ করে ফেলে।

মাস্টার এইখানা বই সামনে রেখে উপুড় হয়ে পড়ে তা থেকে খাতায় কি সব লিখে নিচ্ছিলেন, নবকুমার কাছের গোড়ায় বসে পড়ে বিনা ভূমিকায় বলে ফেলে, "ভয়ানক একটা বিপদে পড়ে আপনার কাছে এসেছি মাস্টার মশাই।"

মাস্টার চমকে ওঠেন।

কী হল?

কারুর অসুখবিসুখ নয় তো?

সত্যবতী কেন গালতে পুড়ে যায় নি তো? উঠোনে আছাড় খেয়ে পড়ে যায় নি তো? চকিত হয়ে বলেন, "বসো বসো, আগে একটু স্থির হও। ব্যাপারটা কি?"

"ব্যাপারটা গুরুতর। নিতাইয়ের চরিত্রদোষ ঘটেছে।"

"কী ঘটেছে নিতাইয়ের?"

ঝোঁকের মাথায় কথাটা বলে ফেলেই লজ্জা পায় নবকুমার। এবার মাথাটা চুলকে নীচু গলায় বলে, "আজ্ঞে, আজ গিয়েছিলাম নিতাইয়ের মেসে, তা দেখা হল না। একজন বলল, নিতাই কোথায় যায় কোথায় না যায় ঠিক নেই, আর—আর তার স্বভাবদোষ ঘটেছে।"

ভবতোষ মিনিটখানেক চুপ করে থেকে বলেন, "লোকটা নিতাইয়ের শত্রুটত্রু নয় তো?"

"আজ্ঞে না না। সেরকম কিছু না।"

"তবে তো সত্যিই বিপদ!" ভবতোষ নিজের মনে বিড়বিড় করে বলেন, "এই রকম একটা ভয়ই আমার ছিল।"

নবকুমার বলে, "আজ্ঞে কী বলছেন?"

"নাঃ। তোমায় কিছু বলি নি।"

"আপনি একবার তার সঙ্গে দেখা করে বোঝান মাস্টার মশাই।"

"বোঝাব ?"

ভবতোষ হাসে।

"এসব ক্ষেত্রে মাস্টারের বুঝ্ কোনো কাজে লাগে না নবকুমার !"

"কিন্তু একটা তো কিছু করতে হবে মাস্টার মশাই।"

চিরনিস্তেজ নবকুমারের এই ব্যাকুলতা মনকে স্পর্শ করে ভবতোষের। তিনি স্নেহার্দ্র গলায় বলেন, "আচ্ছা আমি চেষ্টা করব। তবে কি জান—"

"আজ্ঞে, কি বলছেন ?"

"বলছি—মানে বলছিলাম কি আমার বলার চাইতে অনেক বেশী কাজ হবে যদি বৌমা একবার—"

বৌমা !

নবকুমার বিমূঢ় নির্বোধ গলায় বলে, "কার কথা বলছেন ? ইয়ে তুড়ুর মা ?"

"হ্যাঁ তাই বলছি। উনি যদি একবার নিতাইকে দিব্যি-দিলেশা দিয়ে বলতে পারেন, হয়তো কাজ হতে পারে।"

নবকুমার তেমনি গলাতেই বলে, 'আপনি বললে কাজ হবে না, হবে ওর কথায় ?"

ভবতোষের মুখে রহস্যের জালে আবৃত সূক্ষ্ম একটু হাসির রেখা ফুটে ওঠে। ধীরে বলেন, "হলে ওঁর কথাতেই হবে। নচেৎ—"

"তবে তাই বলতে বলব।" বলে বিমূঢ় নবকুমার উঠে দাঁড়ায়। তবে মাস্টারের প্রস্তাবটা তার হৃদয়ঙ্গম হয় না। আর সত্যি বলতে কি ভালও খুব লাগে না। ভাল লাগে না নিতাইয়ের সামনে সত্যকে উপস্থাপিত করার কথাটা। যতই বন্ধু হোক নিতাই, তার যখন স্বভাব খারাপ হয়েছে, তখন বিশ্বাস কি ? কে জানে মদ-টদও ধরেছে কিনা। মাতাল চরিত্রহীন, এদের কাছ থেকে 'মেয়েছেলেদের' শতহস্ত দূরে থাকা উচিত।

নবকুমারের বাপ নীলাম্বর বাঁড়ুয্যে নামক ব্যক্তিটিও যে ওইসব অপরাধে অপরাধী, এবং চিরদিন তিনি সমাজের মাথার ওপর বাস ক' আসছেন, সেটা অবশ্য মনে পড়ে না নবকুমারের।

নিতাইয়ের এই অধঃপতনের খবরটা এবং ভবতোষ মাস্টারের ওই অনাসৃষ্টি প্রস্তাবটা কিভাবে সত্যর কাছে ফেলবে, আর সত্য সেটা কিভাবে নেবে ভাবতে ভাবতে বাড়ি ফেরে।

বেলাও হয়ে গেছে ঢের। সত্য হাঁড়ি নিয়ে বসে আছে। দ্রুত এসে দরজাটায় ধাক্কা দিতে যায় নবকুমার, কিন্তু ধাক্কার আগেই, হাত ঠেকাতেই খুলে যায় কপাট দুটো। তার মানে আগল দেওয়া ছিল না।

কী কাণ্ড! ভরদুপুরে দোরটা খুলে রেখেছে! বলবে বলে ব্যস্ত হয়ে ঢুকেই দু পা পিছিয়ে আসে।

দাওয়ার খুঁটির কাছে সত্য একজনের হাত ধরে দাঁড়িয়ে।

## পঁয়ত্রিশ

না, হাত ধরার অপরাধে জাত যাবে না, পুরুষ নয় মেয়েমানুষ। বিহ্বল-দৃষ্টি এক বিধবা। শীর্ণ দেহ, পোড়া রং। নবকুমারও বিহ্বল দৃষ্টিতে তাকিয়ে থেকে শুনতে পায়, সত্য তার নিজস্ব সবল ভঙ্গীতে বলছে, "হাতে যখন পেয়েছি, আর ছাড়ি? মেয়ে নিয়ে চলে এস তুমি আমার কাছে। আমার যদি দু-বেলা দুমুঠো জোটে, তোমারও একবেলা এক মুঠো জুটবে। আমার ছেলে দুটো যদি খেতে পরতে পায়, তোমার মেয়েটাও পাবে।"

শুনে গায়ের রক্ত হিম হয়ে যায় নবকুমারের। এসব আবার কি কথা? কে এ? কোথায় এর মেয়ে? সত্যর সঙ্গে কী সম্পর্ক এর? আবার হঠাৎ সেই হিম হয়ে যাওয়া রক্ত উত্তপ্ত হয়ে উঠল। পুরুষের রক্ত!

নবকুমারের সঙ্গে একবার পরামর্শ পর্যন্ত না করে দু-দুটো মানুষকে খেতে পরতে দেবার ভরসা দিয়ে বাড়িতে জায়গা দিতে চাইছে সত্য! এতই বা সাহস কেন মেয়েমানুষের? নবকুমার কিছু বলে না বলে বড্ড বাড় বেড়ে গেছে!

নবকুমারের চিরদিনের প্রাণের বন্ধু নিতাই, বিনি অপরাধে তাকে বাড়ি থেকে সরিয়ে দেওয়া হল! যার জন্যে মনের দুঃখে, ঘেন্নায়, অভিমানে স্বভাবটাই খারাপ করে ফেলল ছেলেটা। নবকুমারের সঙ্গে এক বাড়িতে থাকলে, কখনই এসব ঘটত না। মেসে কত রকম কুসঙ্গ!

নবকুমারের চোখে জল এসে গেল। তার পর ভাবল, এখন কি না কে কোথাকার একটা মাগী, নবকুমার যাকে সাতজন্মেও চোখে দেখে নি, তাকে বাড়িতে প্রতিষ্ঠা করবার ষড়যন্ত্র আঁটা হচ্ছে।

চালাকি!

চলবে না, এসব চলবে না। নবকুমার সাফ জবাব দিয়ে দেবে—নবকুমারের বাড়িতে এসব চালাকি চলবে না।

নির্ঘাত সত্যর বাপের বাড়ির দেশের লোক। তাই এত ভালবাসা! সত্যি বলতে একটা ঈর্ষাও অনুভব করে নবকুমার। নবকুমারের সম্পূর্ণ অপরিচিত জগতের কাউকে যে সত্য মনে জায়গা দেবে, এ অসহ্য!. হোক না সে মেয়েমানুষ, তবুও।

মনের কথা যে মন ছাড়া আর কেউ জানতে পারে না, এই বাঁচোয়াতেই পৃথিবী টিঁকে আছে। নইলে পৃথিবী তার সমাজ সভ্যতা শিক্ষা সংস্কৃতি সব কিছুর বড়াই নিয়ে কোন্‌কালে রসাতলের অতল তলায় তলিয়ে যেত।

মনের কথা অন্যে টের পায় না।

নিতান্ত মনের মানুষটিও না।

এই আনন্দেই যথেচ্ছ নেচে বেড়াচ্ছে মানুষ, যত পারে বড় বড় কথা বলছে। আর স্নেহ প্রেম ভালবাসার মহিমা দেখাচ্ছে। তা এ রহস্যটা মানুষ নিজেও খেয়াল করে না, এই যা মজা!

নবকুমারও খেয়াল করে না, বিধাতার কাছে এ কত বড় পাওনা পেয়ে বসে আছে সে। মনে মনে তাই শুধু সত্যকেই বাক্যবাণে বিদ্ধ করে না, বিধাতাপুরুষকেও করে। করে, বিধাতা নবকুমারকে পুরুষ আর সত্যকে মেয়ে করেছেন বলে। সহ্য হচ্ছে না। এই হাত ধরা দৃশ্য আর সহ্য হচ্ছে না।

গলা ঝাড়ার শব্দ করল নবকুমার।

এতক্ষণ সত্য নিজের ঝোঁকে ছিল, খেয়াল করে নি, আর আর একজন তো দরজার দিকে পিঠ করে দাঁড়িয়ে। গলার শব্দে উভয়েই সচকিত হল। বিধবাটি একটু সরে গেল।

আর সত্য ধরা হাতটা ছেড়ে দিয়ে, হাত তুলে মাথার কাপড়টা টানল।

বুদ্ধিমতী সত্য অবশ্য তক্ষুনি হৈ-হৈ করে আবির্ভূতা মহিলার পরিচয় দিতে এল না স্বামীর কাছে। তা ছাড়া লজ্জা-শরম বলেও কথা আছে। গুরুজনের সামনে বরের সঙ্গে কথা বলা চলে না। তাই মাথার কাপড়টা টেনে গলা নামিয়ে আস্তে বলল, "চল বৌ, ও-ঘরে গিয়ে বসবে চল।"

নবকুমার ভেবেছিল যা বলবে গলা চড়িয়ে বলবে, যাতে ওই মেয়েমানুষটার কানে পৌঁছয়। যাতে সে বুঝতে পারে বাড়ির প্রকৃত কর্তা কে! আর এও বুঝতে পারে বৃথা আশায় প্রলুব্ধ হয়ে কোনও লাভ নেই তার। সত্য ছেলেমানুষ, না বুঝেসুঝে কি না বলেছে, সেটা ধোপে টিকল না। এই সবই আশা করেছিল নবকুমার।

কিন্তু গলা চড়ল না।

শুধু চড়ল না নয়, প্রায় বাক্‌স্ফূর্তিই হল না। একটা গম্‌গমে রাগ-রাগ ভাব নিয়ে চান করে এসে খেতে বসল।

ভাতের থালা ধরে দিয়ে সত্য প্রশ্ন করে, "এত বেলা অবধি গিয়েছিলে কোথায়?"

নবকুমার পাতের ওপর হুস্ করে সমস্ত ডালটা একসঙ্গে ঢেলে ফেলে ভাত মাখতে মাখতে গম্ভীর গলায় বলল, "যেখানেই যাই না, তোমার কাছে তার কৈফিয়ৎ দিতে হবে নাকি?"

"শোন কথা! কী কথার কী উত্তুর! কৈফিয়ৎ দিতে হবে, এ কথা কে বলেছে? নাইতে খেতে বেলা গড়িয়ে গেল, তাই শুধোচ্ছি।"

"না, শুধোতে হবে না।" তেমনি গলাতে চালিয়ে যায় নবকুমার, "শুধোবার কোনও এক্তিয়ার নেই তোমার। কি জন্যে শুধোবে? তুমি আমায় মেনে চল? তাই আমি তোমায় মেনে চলব?"

সত্য অবাক হয়ে বলে, "রোদের তাতে হঠাৎ মাথাটা গরম হয়ে গেল না কি? কী বকছ আবোল-তাবোল?"

"আবোল-তাবোল! আবোল-তাবোল বকছি আমি? আর নিজে যখন বলা নেই কওয়া নেই—"

গলা চড়াবার ব্যর্থ চেষ্টায় "বিষম" খায় নবকুমার।

অগত্যাই তখন সত্যর চিকিৎসাধীন হতে হয়, সত্যর বীরপুরুষ স্বামীকে। জল-বাতাস মাথায় ফু! ধাতস্থ হতে সময় লাগে।

আর ধাতস্থ হওয়া মাত্রই সত্য নিম্নস্বরে বলে, "সংসারে আর দুজন মানুষ বাড়ল, একটু জানিয়ে রাখছি তোমায়। নইলে যেমন মতিবুদ্ধি তোমার, হঠাৎ হৈ-চৈ লাগাবে—কে এরা? কোথা থেকে এল? কেন এল?"

নবকুমার বলতে পারত, "তা সে কথা তো জিজ্ঞেস করবই আমি।

সত্যিই তো—কে এরা? কোথা থেকে এল? কেন এল? আর আমিই বা খামোকা ছুটো মানুষকে সংসারে জায়গা দিতে যাব কিসের জন্যে?"

বলতে পারল না।

সেই বিষম খাওয়া ধরা গলায় যা বলল, সেটা হচ্ছে এই, "তা আমাকে জানাবার কি আছে? তুমি যা ভাল বুঝবে—"

কার গলা?

নবকুমারের?

নবকুমার এ কথা বলল কেন?

এতক্ষণ ধরে এই কথাটা বলবার জন্যেই কি "মহলা" দিচ্ছিল নবকুমার মনে মনে?

সেই সেদিন পঞ্চুর মার সঙ্গে একবারের জন্যে দেখা করে গিয়ে পর্যন্ত দত্তবাড়ির "পানসাজুনির" প্রাণটা যে কেন দেয়ালে মাথা কুটতে চাইছিল, তা ভগবানই জানেন। আর তার সাক্ষীও শুধু তিনিই।

তাই আবার যখন এদিন সে দিনদুপুরে পঞ্চুর মাকে ধরে বসল, "চুপি চুপি আর একবার আমায় নিয়ে যাবি?" তখন পঞ্চুর মা হাঁ হয়ে গেল।

বলল, "হ্যাঁ গা, সেদিন তো কথাই কইলে না। আবার আজ যাবে বলছ মানে?"

"কি জানি পঞ্চুর মা, মনটা কেমন টানছে। আমার একটা ছোট বোন ছিল, অনেকটা তেমনি দেখতে—"

পঞ্চুর মা বোধ করি একটা ওবু মানে পেয়ে আশ্বস্ত হয়। তবে এ প্রশ্ন তোলে—দিনদুপুরে চুপি-চুপিটা সম্ভব কি করে?

সে বুদ্ধি পানসাজুনিই দিয়েছে। কালীতলায় যাবার নাম করে বেরিয়ে পড়া। ঠনঠনের মা কালী জাগ্রত কালী, তাঁর কাছে সময় অসময় যায়ও সবাই!…দূরও বেশী নয়, এই তো একটু গেলেই।

দেবীদর্শনেই এসেছিল পানসাজুনি বামুনদিদি। আর সে দর্শন তার মিলেছিল।

তারপর তো সেই নবকুমারের প্রবেশ!

শঙ্করী বলে, "ঠাকুরঝি বলে ডাকবার মুখ নেই ভাই, তবু বলতে বড়

সাধ যাচ্ছে তাই বলছি, মিথ্যে ছেলেমানুষি করো না ভাই সত্য-ঠাকুরঝি, তুমি যা বলছ তা হবার নয়।"

"হবার নয়?"

সত্য জোরালো গলায় বলে, "কিন্তু কেন হবার নয়, সেই কথাটাই আমায় বোঝাও কাটোয়ার বৌ! ভুল-ভ্রান্তি মানুষেই করে, তা বলে কস্মিন্‌কালে আর সে ভুল শোধরাতে পাবে না সে?"

"শোধরাব বললেই হল? সমাজ সে আবদার শুনবে?" শঙ্করী নিশ্বাস ফেলে বলে, "মেয়েমানুষ যে মাটির পাত্তর ঠাকুরঝি, ও তো ছুঁৎ গেলেই গেল।"

"মেয়েমানুষ যে মাটির পাত্তর, এ কথা বুঝি বিধাতাপুরুষ তার গায়ে দেগে দিয়ে ধরাভূমিতে পাঠিয়েছিল?" সত্য তীক্ষ্ণ স্বরে বলে, "আর বেটাছেলেকে সোনার বাসন বলে ছাপ মেরে পাঠিয়েছিল? তাই তাদের বেলা যা করুক তাই বাহবা? হ্যাঁ, অন্যাই তুমি করেছিলে সত্যি, খুবই করেছিলে। তুমি বয়সে বড়, গুরুজন সম্পক্ক, বলাটা আমার শোভা পায় না, তবু না বলেও পারছি না, যা করেছিলে তা মহাপাতক। তখন জ্ঞান-বুদ্ধি ছিল না, পুরো বুঝতে পারি নি কিসের জন্যে কি। কিন্তু পরে তো বুঝেছি! বুঝে মিথ্যে বলব না, মনে মনে তোমায় নোড়া দিয়ে ছেঁচেছি আমি। শুধু মহাপাতক বলেই নয়, বাবার মতন মান্যিমান মানুষের উঁচু মাথাটা যে তুমি হেঁট করে দিয়েছিলে, সেই ঘেন্নার জ্বালায় তোমায় শতেক ধিক দিয়েছি। তবে এও তো সত্যি, অতি পাতকেরও প্রাচিত্তির আছে। যেমন মহাপাতক করেছ তুমি, তার মহা প্রাচিত্তিরই করেছ। তুষানলে জ্বলে জ্বলে খাক হয়েছ।"

"সত্য ঠাকুরঝি!"

শঙ্করী আবেগ-কম্পিত স্বরে বলে, "মান্যে ছোটর কথা বলি না, তবে তুমি আমার চেয়ে বয়সে আদ্দেক, তাই পায়ের ধুলো নিলাম না তোমার। কিন্তু জিজ্ঞেস করি, রাতদিন যে আমি তুষানলে জ্বলছি, এ তুমি কেমন করে টের পেলে?"

"শোন কথা! এর আবার টের পাবার কি আছে? প্রত্যক্ষ দেখতে পাচ্ছি না? দিষ্টিহীন তো নই? তুষানলে যে জ্বলছ, সে সাক্ষী দিচ্ছে তোমার ওই পোড়াকাঠ দেহ। কী সোনার বর্ণ রং ছিল, কী মোমেগড়া দেহ ছিল তোমার, সেটা তো আর ভুলি নি! তা যাক, রূপ গেছে বালাই গেছে,

থাকলে আর কী ধুয়ে জল খেতে? ওই রূপই 'কাল হয়ে দংশন করেছে তোমায়। গেছে যাক, কিন্তু শরীর স্বাস্থ্যটা তো দেখতে হবে? গলায় দড়ি দিয়ে ঝুলে এহকালের বালাইটা ঘোচাও নি যখন?"

শঙ্করী কাতর কণ্ঠে বলে, "সে ইচ্ছে কি আর হয় নি ঠাকুরঝি? রাতদিন সে ইচ্ছে হয়েছে, কিন্তু পারি নি। ওই পেটের জঞ্জালটাই পায়ের বেড়ি হয়েছে। আমিই মহাপাতকী, ওর আর অপরাধ কি! ত্রিজগতে কেউ নেই ওর, মরে ওকে কোথায় ভাসিয়ে দিয়ে যাব?"

সত্য ঝঙ্কার দিয়ে বলে, "যাক সে সুমতিটুকু যে হয়েছিল, তাও মঙ্গল! একে তো এই পাতকের বোঝা, তার ওপর আবার আত্মঘাতী মরণের পাপ! নরকেও ঠাঁই হত না। যাক গে মরুক গে। গতস্য শোচনা নাস্তি। এখন সোজা কথা হচ্ছে—এতাবৎ যা করেছ করেছ, এখন আমার চোখে যখন ধরা পড়েছে, আর তোমার শুদ্দুরের দাস্যবিত্তি করা চলবে না।"

শঙ্করী বিষণ্ণ হাসি হেসে বলে, "বয়েস হয়েছে, ছেলেপুলের মা হয়েছ, তবু স্বভাবটি তোমার দেখছি ঠিক তেমনি ডাকাবুকো আছে সত্য-ঠাকুরঝি! কিন্তু জগৎকে চিনতেও বাকী আছে। আমায় ঘরে ঠাঁই দিলে, তোমাকে কি আর কেউ ঘরে ঠাঁই দেবে?"

হঠাৎ সত্যর মুখটা উজ্জ্বল হয়ে ওঠে। একটু মুখ টিপে হাসে সে। তার পর বলে, "কে ঘরে ঠাঁই দেবে না? তোমার ননদাই?"

"বালাই ষাট! তা বলছি না। তিনি তোমায় চিরকাল রাজরাণী মাথার মণি করে রাখুন। এই সমাজের কথা বলছি। জানাজানি হয়ে গেলে—"

"জানাজানি হয়ে যাবার আবার কি আছে কাটোয়ার বৌ। আমি কি লুকোছাপি করব? আমি তো ঠিক করছি আজই বাবাকে পত্তর দেব, বাবা এই কাজ করেছি আমি, এখন আমায় মারতে হয় মার, কাটতে হয় কাট, আর রাখতে হয় রাখ।"

"বাবা" শব্দটা শুনেই শঙ্করী সহসা দু হাত জোড় করে কপালে ঠেকায়।

সেই "বাবা" নামক মানুষটার উদ্দেশে কি? না ভগবানের উদ্দেশে?

বোধ করি ভগবানের উদ্দেশে।

সাহস করে সেই বাড়ি, সেই মানুষগুলো, সর্বোপরি সেই দৃপ্তমূর্তি দেবোপম ব্যক্তিটি সম্পর্কে কোনও প্রশ্নই করতে সাহস হচ্ছিল না শঙ্করীর। ভয়, লজ্জা,

অপরাধের সঙ্কোচ, এসব তো আছেই, তার ওপর এক আশঙ্কার আতঙ্ক। যদি প্রশ্ন করতে গিয়ে শোনে মানুষটা নেই? সে বড় ভয়ঙ্কর।

কিন্তু সত্য বলছে "বাবাকে পত্তর লিখব"। তাই কপালে হাত ঠেকিয়েছে শঙ্করী।

আতঙ্কটা যাবার সঙ্গে সঙ্গে ভয় লজ্জা সঙ্কোচ সবাই যেন একটু সরে দাঁড়ায়। যেন শঙ্করীর অবস্থা দেখে দয়া হয়েছে ওদের।

তাই শঙ্করী ঈষৎ ইতস্ততঃ করে বলেই ফেলে, "মামাঠাকুরের শরীরগতিক মঙ্গল?"

শরীরগতিক!

সত্য নিশ্বাস ফেলে বলে, "খুব ভাল নয়, তবে মানুষটাকে তো জান? ভাঙব তবু মচকাব না। নইলে মা মারা যাওয়ার পর থেকে ভেতরে ভেতরে দেহ ভেঙে গেছে। কলকেতায় আসার আগে দেখা করে এলাম তো।"

মা মারা যাওয়া!

শঙ্করী ভাবে, এ 'মা' রামকালীরই মা, দীনতারিণী! ভাবে, তা তিনি মরবেন এটা তো আশ্চয্যিও নয়, দুঃখেরও নয়, তবে নাকি রামকালী হৃদয়বান পুরুষ, মাতৃশোককে মর্যাদা দিয়েছেন। তবু বলে—"তিনি জ্ঞানবান মানুষ, তিনি এত কাতর হয়েছেন? তা বড়দিদিমা মারা গেছেন কতদিন হল?"

"বড়দিদিমা!"

সত্য ভুরু কুঁচকে বলে, "ঠাকুমার কথা শুধোচ্ছ? ঠাকুমা মারা গেছেন এই ক'বছর যেন হল! আমি আমার মার কথা বলছি। মা তো চলে গেছেন—"

সত্য চুপ করে যায়।

গলার কম্পন কেউ ধরে ফেলবে, এতে সত্যর বড় লজ্জা।

শঙ্করী স্তম্ভিত দৃষ্টিতে তাকিয়ে বলে, "মেজমামীমা মারা গেছেন?"

সত্য নীরব।

সত্য নতদৃষ্টি।

অনেকক্ষণ পরে শঙ্করী একটা পরিতাপের নিশ্বাস ফেলে বলে, "কতদিন হল?"

"এই আমার বড় খোকা তখন আঁতুড়ে।"

আস্তে আস্তে উদ্বেলিত নিশ্বাস শান্ত হয়ে যায়। ক্রমশঃ ধীরে ধীরে কখন

যে নিশ্বাস ফেলার ধাপ থেকে গল্প করার অবস্থায় এসে পৌঁছে গেছে ওরা, তা ওদের নিজেদেরই খেয়াল থাকে না।

অতীত স্মৃতির রোমন্থনে সময়ের জ্ঞান হারায় বুঝি।

শঙ্করী প্রশ্নকর্ত্রী।

সত্য উত্তরদাত্রী।

শঙ্করী যেন গভীর সমুদ্র হাতড়ে হাতড়ে কী এক হারানো মানিক খুঁজতে চাইছে, আর সত্য যেন শঙ্করীর সেই প্রশ্নের হাতড়ানির মধ্য দিয়ে ফিরে পাচ্ছে তার হারানো শৈশবকে।

নিত্যানন্দপুরের শ্যামকালী কবরেজের অন্তঃপুরটা না একদা সশস্ত্র-প্রহরী-বেষ্টিত অন্ধকার কারাগারের মত লাগত শঙ্করীর?

তবে আজ সেই অন্তঃপুরটা আলোকোজ্জ্বল স্বর্গের মত মনে হচ্ছে কেন তার?

সেই স্বর্গকে স্বেচ্ছায় হারিয়েছে শঙ্করী! ভাঙা মাটির বাসনের মত হেলায় পথের ধুলোয় আছড়ে ফেলে দিয়ে চলে গিয়েছে শয়তানের ছলনার স্বর্গে?

অনেক কথা অনেক নিশ্বাস।

ভারী হয়ে উঠেছে বাতাস।

তবু আবার একটা গভীর নিশ্বাস ফেলে বলে সত্য, "আজ তুমি ওই দত্ত-বাড়ির পানসাজুনিগিরি করছ কাটোয়ার বৌ! কিন্তু এর থেকে হাজার গুণ মর্যাদা ছিল, যদি তুমি কবরেজবাড়ির উঠোনটা ঝেঁটিয়েও খেতে।"

"মতিচ্ছন্ন! পূর্বজন্মের মহাপাতক! আর কিছু বলার নেই আমার।"

"যাই হোক, তুমি আর দ্বিধা করো না বৌ, মেয়ে নিয়ে একবস্ত্রে চলে এস! পেটের ভেতরের অন্ন তো আর এক কথায় ধুয়ে মুছে সাফ হবে না, তবে পরনের ওই সব পতিত বস্ত্র পরিত্যাগ দিতে হবে। ও ত্যাগ না দিলে গলদ আর দূর হতে চাইবে না! সে যাক, মেয়ে কত বড়টা হল?"

"কত বড়? মানে বয়সের কথা বলছ?"

শঙ্করীর চোখের ছায়ায় যেন একটা ধূসর শূন্যতা। সে শূন্যতার স্পর্শ তার কণ্ঠে এসে লাগে।

"বয়েস? তোমার কাছে আর লুকোছাপা করব না ঠাকুরঝি, পষ্টই বলছি—বয়েস চোদ্দ উতরে গেছে এই মাঘে।"

"মাঘে! তা হলে তো পনেরই। পনের চলছে।" সত্য বিমূঢ়ভাবে বলে, "বিয়ে?"

"বিয়ে!" শঙ্করী ক্ষুব্ধ ব্যঙ্গমিশ্রিত একটু হাসে। এ ব্যঙ্গ ভাগ্যকে। এ ক্ষোভ সত্যর প্রশ্নতে।

সত্য একটু চুপ করে থেকে বলে, "তা যাদের সংসারে আছ, তারা কিছু বলে না? তাদের কি জবাব দাও?"

শঙ্করী তেমনি একটু হেসে বলে, "সে জবাব আগে থেকেই ঠিক করে রেখেছিলাম। বলেছি পাঁচ বছরে বিয়ে, সাত বছরে বিধবা, শ্বশুরবাড়ি চক্ষে দেখে নি—"

সত্য ইতিমধ্যে শিউরে উঠেছে।

"বল কি বৌ, কী সব্বনেশে মা তুমি! আইবুড়ো মেয়েটাকে 'বিধবা' বলে পরিচয় দিয়েছ? সমগ্র পৃথিবীতে এমন কথা কেউ কখনো শুনেছে? বলি, এই কাণ্ডটি যে করে রেখেছ, আজন্ম তো তাকে আলোচাল কাঁচকলা গিলতে হচ্ছে?"

"তা হচ্ছে বৈ কি। আমারও যা তারও তাই! তার বেশী জুটছেই বা কোথা থেকে ঠাকুরঝি?"

সত্য পরিতপ্ত স্বরে বলে, "তা যেন হল। কিন্তু এর পর ওর বিয়ে দেবে কি করে?"

শঙ্করী নিশ্বাস ফেলে বলে, "সে পরিচয় না দিলেই কি বিয়ে দিতে পারতাম ঠাকুরঝি? বাপ-ঠাকুদ্দার পরিচয়হীন মেয়েকে কে বৌ বলে ঘরে তুলবে?"

সত্য ভুরু কুঁচকে বসে থাকে কিছুক্ষণ, তার পর বলে, "তা সেই নগেন না কে, তার সঙ্গে তো বিয়ে তোমার হয়েছিল বললে—"

"ফাঁকি ফাঁকি, সব ফাঁকি বুঝলে ঠাকুরঝি, সেই নরকের কীট পাপিষ্ঠ শয়তান ফাঁকি দিয়ে আমাকে—", রুদ্ধকণ্ঠ পরিষ্কার করে বলে শঙ্করী, "কী বলব ঠাকুরঝি, ওই ভোগায় না পড়লে কি এ দুর্মতি হত আমার? বলল, কলকাতায় এখন বিধবা বিয়ের চল হয়েছে। কত অল্পবইসী বিধবা দিব্যি আবার সুখে-স্বচ্ছন্দে ঘর করছে। সেই ভোগায় ভুলে পাতালের সিঁড়িতে পা ফেললাম।"

সত্য বিরসমুখে বলে, "তা হলে বিয়ে করে নি?"

"না, সে মিথ্যে বলব না, করেছিল। বিধবা বিয়ে দিতে রাজী হয় এমন পুরুত ডেকে অগ্নি নারায়ণ সাক্ষী করে ঠাট একটা দেখিয়েছিল। কিন্তু সেই বিয়েকে যদি সে মনে প্রাণে সত্যি বলে মানত, তা হলে কি পেটে সন্তান এসেছে শুনেই আমাকে ছেঁড়া কাপড়ের মতন ফেলে চলে যেত?"

"তা যাক।" সত্য একটা আশ্বস্তির নিশ্বাস ফেলে. "তার চরিত্তিরের উপযুক্ত কাজই সে করেছে। কিন্তু তুমি তো একপ্রকার ধর্মে খাঁটি আছ! আর তোমার মেয়েকেও অধর্মের সন্তান বলা চলে না। বিধবার বিয়ে আমার চোখে অবিশ্যি ভাল ঠেকে না, তবে মন্দের ভাল। বড় বড় পণ্ডিতরা যখন শাস্তর পড়ে বুঝেসুঝে বিধান দিয়ে রেখেছেন, তখন একেবারে তো উড়িয়ে দেওয়া যায় না! তাঁদের চেয়ে আমি পণ্ডিত নই। তবু বলব কাটোয়ার বৌ, মেয়ের এই মিথ্যে বিধবা পরিচয়টা তোমার দেওয়া উচিত হয় নি। তার কাছেও তো একটা জবাব আছে? সে যখন বড় হবে, পাঁচজনের বিয়েথাওয়া গয়নাকাগড় ঘরবর দেখবে, তখন তার প্রাণের ভেতরটি কেমন করবে? তখন তোমায় একদিন শুধোবে না, 'মা, মা হয়ে তুমি আমার এই করলে'—"

শঙ্করী কথার মাঝখানেই উদাস গভীর স্বরে বলে, "সে জিজ্ঞেসের গোড়াও মেরে রেখেছি ঠাকুরঝি! তাকেও ওই কথাই বুঝিয়ে রেখেছি। বলেছি পাঁচ বছর বয়েসের ঘটনা, তোর স্মরণে নেই।"

"বৌ!"

আবেগ-কম্পিত স্বরে শুধু এই একাক্ষর শব্দটুকু উচ্চারণ করে সত্য।

শঙ্করী সত্যর সেই ক্ষুব্ধ বিস্মিত আহত মুখের দিকে তাকিয়ে বলে, "তা তুমি আমায় শতেক ঝাঁটা মারতে পার ঠাকুরঝি, কিন্তু এ ছাড়া আর কোনও উপায় আমি দেখতে পাই নি। বলতে পার আমি মা নই রাক্ষুসী, কিন্তু তবু তো সেই দুর্দিনে গর্ভসুদ্ধ গঙ্গায় ডুবে মরতে পারি নি? আর ওর জন্যেই দোর দোর ঘুরেছি, হাজার লাথি-ঝাঁটা খেয়েছি, মান-অপমান জলাঞ্জলি দিয়েছি। আর আজ সোনার বেনের দাসত্ব করে ভাত খাচ্ছি। কিন্তু বাড়ি ভাল নয়। লোকে বলে অন্নদাতার নিন্দে করতে নেই, তবু না বলে উপায় নেই, সোমত্ত মেয়ে নিয়ে ও-বাড়িতে থাকা কাঁটা হয়ে থাকা। শুধু মেয়েটাকে যদি তুমি—" চুপ করে যায় শঙ্করী।

অনেকক্ষণ নীরবতার পর সত্য আস্তে বলে, "নাম কি রেখেছ?"

"নাম!" শঙ্করীর কণ্ঠে যেন অপরাধের সুর বাজে, "দু-মাস বয়েস থেকে হাসিটা লক্ষীছাড়ীর এত মন-কাড়া ছিল যে নাম রেখে বসেছিলাম সুহাসিনী।"

তা অপরাধের সুর আসাই স্বাভাবিক, ওই হতভাগ্য মেয়েটার নাম 'মলিনা' কি 'অশ্রুমতী', নিদেন পক্ষে 'ছায়া' কি 'দাসী' এমনি একটা কিছু হলেই যেন শোভা পেত।

কিন্তু সত্য সে খোঁটা দিল না। সত্য বলল, "তা মন্দ নয়। সে যাক, বাড়ি যখন অমন বলছ, আর তো থাকা ঠিক নয়। মেয়ে নিয়ে অবিলম্বে চলে এস।"

"হ্যাঁ, বাড়ি ওদের অমনি!" নবকুমারের কাছে বসে সত্য চাপা তীব্র স্বরে বলে, "ভদ্দরঘরের মেয়ের এসব কথা মুখে আনলেও পাপ, তবে অবস্থাটা তোমায় পষ্ট করে খুলে না বললেও তো বুঝবে না তুমি। ওই রূপের ডালি মেয়ে নিয়ে কী কাঁটা হয়ে থাকে বৌ, বুঝে দেখ। বলে, নীচের তলায় রান্নাবাড়ির কাছে একখানা ছোট্ট ঘর আছে, তাতে নাকি কাঠ-ঘুঁটে থাকত, সেই ঘর পরিষ্কার করে মায়ে-ঝিয়ে আছে। কেন? না পাছে কারুর চোখে পড়ে যায়। দিনান্তে একবার নাইতে খেতে ঘর থেকে বেরোতে দেয় মেয়েকে, তাও নিজের কড়া পাহারায়। আইবুড়ো মেয়েটাকে 'বিধবা' পরিচয় দিয়ে রেখে দিয়েছে। ভাব কষ্ট!"

নবকুমার কিন্তু খুব বেশী বিচলিত হয় না, বরং নিতান্ত ব্যাজার মুখে বলে, "তা সে যার কথা সে বুঝবে। তোমার এত আগ-বাড়াবার দরকার কি? শুধু গরীব দুঃখী অবীরে বিধবা ভাজ হত, তার মানে ছিল। এসব কি? না না, এসব কেচ্ছা-কেলেঙ্কারি আমার বাড়িতে ঢোকানো চলবে না। বাসাতেই নয় এসেছি, তা বলে তো বেওয়ারিশ নই আমি! মা শুনলে আর আমার মুখ দেখবে, না তোমার হাতে জল খাবে?"

সত্য স্থির কণ্ঠে বলে, "বলার আমার অনেক কথা ছিল। কিন্তু বলব না সে সব। শুধু বলছি—আমি যদি তাঁদের মত করাতে পারি?"

"হ্যাঁ! মত করাতে পার!" নবকুমার বলে ওঠে, "এ তোমার কাছা-আলগা নবকুমার বাঁড়ুয্যে কিনা, যে তোমার কথায় উঠবে বসবে! সে বড় শক্ত ঘাঁটি।"

সত্য ভ্রূভঙ্গী করে বলে, "নিজের মুখে নিজের ব্যাখ্যানটা আর নাই করলে। বেশ, ওনাদের মতটা পেলেই তো হল ?"

"তা তোমাকে বিশ্বাস নেই। তুমি যা ডাকাত, হয়তো শ্বশুর-শাশুড়ীর গলায় গামছা মোড়া দিয়ে মত আদায় করবে। কিন্তু এত ঝামেলার দরকার কি শুনি ? আমি বলে দিচ্ছি—আমার সংসারে ওসব চলবে না—"

সত্য সহসা ভ্রূভঙ্গী ত্যাগ করে উদাস মুখে বলে, "বেশ তাই ভাল। সেই কথাই বলে দেব ভাজকে। বলব, না বৌ, এ সংসারে তোমার ঠাঁই হবে না, ভুল করে ভেবেছিলাম, সংসারটা বুঝি আমার, তা মস্ত একটা হাতুড়ির ঘায়ে ভুলটা ভেঙেছে। চোখ ফুটে গেছে। ভালই হল, শিক্ষা হয়ে গেল।"

নবকুমার বসে পড়ে।

নবকুমার চোখে সর্ষেফুল দেখে।

নবকুমার সমস্ত বীরত্ব ত্যাগ করে ওর সেই চিরমুখস্থ কথাটা বলে বসে, "হল তো! অমনি রাগ হয়ে গেল ? রাগের কথা কিছু বলি নি আমি। শুধু বলছি সুখে থাকতে ভূতের কীল খাওয়া কেন ?"

সত্যর মুখের কাঠিন্য কিছুটা হ্রাস হয়।

সত্য স্থির স্বরে বলে, "আর একদিন তোমার এ প্রশ্নের উত্তর দিয়েছিলাম, আজ আবার দিচ্ছি, কীল খাওয়া কেন জান ? মানুষ জাতটা 'মানুষ' বলে। গরু-গাধা পাখী-পক্ষী নয় বলে।"

"আর ওই যে আবার একটা মেয়ে রয়েছে—"

"রয়েছে সে কথা তো হয়েই গেছে।"

"সেও মায়ের মত হবে কি না—"

"যাতে না হয়, সেই চেষ্টাই করতে হবে।"

সত্য উঠে যায় দৃঢ় সংকল্পের মুখ নিয়ে।

সুহাসিনী!

ডাকনাম সুহাস।

হ্যাঁ, বয়সের সঙ্গে সঙ্গে রূপের ডালিই হচ্ছে। শঙ্করীর বাস্তুহারা কৈশোর মূর্তি যেন ওর মধ্যে এসে পুনর্বাসন করেছে। এত দুঃখ-ধান্ধা, এত লাঞ্ছনা-গঞ্জনা, মায়ের এত কড়া শাসন, তবু কলায় কলায় ভরে উঠছে দেহ। পনের কলা ভর ভর, আর একটা কলা হলেই সম্পূর্ণ।

মেয়ের মুখ দেখে শঙ্করীর বুক ভরে ওঠে। মেয়ের রূপ দেখে শঙ্করীর বুক কেঁপে ওঠে। তাই কখনো মেয়েকে কোলে নিয়ে কাঁদে, কখনো মেয়েকে দাঁতে পেষে।

মেয়েকে দাঁতে পেষা তো নয়, নিজেকেই জাঁতায় পেষা। কিন্তু করবে কি শঙ্করী, তার যে বেড়া আগুন!

যেদিন সত্য হাত ধরে বসল—সে রাত্রে মেয়েকে যাচ্ছেতাই করল শঙ্করী। বলল, "তবে আন খানিক বিষ আন, তুইও খা, আমিও খাই। সকল জ্বালা জুড়োক। সকল সমস্যা মিটুক।"

কথাটা এই, মার মারফত সত্যর প্রস্তাব শুনে, সুহাস একেবারে বেঁকে বসেছে। ওসব অনাসৃষ্টির মধ্যে যেতে রাজী নয় সে। অনেক হাঁড়ির হালের শেষে, অনেক ঘাটের জল পার করে এতদিনে যদি পায়ের তলায় একটু মাটি মিলেছে, যার তুল্য নেই রাজবাড়িতে আশ্রয় জুটে গেছে, এখন আবার অনিশ্চিতের সমুদ্রে ঝাঁপ দিতে যাবার কী দরকার?

আপনার লোক!

তিনকুলে কেউ ছিল না, একমুঠো পোড়ামুড়ি নিয়ে কেউ এগিয়ে আসে নি, এখন হঠাৎ ভুঁই ফুঁড়ে আপনার লোক গজাল। হতে পারে কোন একসময় দেশের লোক ছিল, কিন্তু তাতে কি চারখানা হাত-পা বেরোচ্ছে? হঠাৎ তাঁর এত দরদ উথলে ওঠবার কারণটাই বা কি? আর কিছুই নয়, বিনি মাইনের দাসীরাঁধুনী পেয়ে যাবার আশ্বাস। ভেবেছে দুটো দরদের কথা কয়ে একবার বাড়িতে পুরে ফেলতে পারলে হয়।......শঙ্করী যেমন বোকা তাই বুঝতে পারে না, এর পর একুল-ওকুল দুকুল যাবে।

হ্যাঁ, প্রথমটায় এত কথাই বলেছিল সুহাস। এত কথাই বলতে পারে সে। অবিশ্যি আর কারুকে নয় শুধু মাকেই। মায়ের ওপর দাপটের অবধি নেই। জন্মাবধি যত দুঃখ-কষ্ট অভাব-অসুবিধে পেয়েছে চিরদিন তার ঝাল ঝেড়েছে মায়ের ওপর।

তবু তো সম্পূর্ণ ইতিহাস জানে না। সত্য ইতিহাস জানে না। জানে—গর্ভে নিয়ে বিধবা বলে, সে সন্তানকে 'অপয়া' বলে দূর দূর করেছিল বাড়ির লোক, তাই শঙ্করী দুঃখে অভিমানে মেয়ে নিয়ে পথে বেরিয়ে পড়েছিল।

সেইটাই অভিযোগ সুহাসের।

মার অবিমৃষ্যকারিতাতেই যে তাদের এই হাঁড়ির হাল সে বিষয়ে সন্দেহ নাস্তি।

যাক, সে যাহোক হয়ে গেছে।

এখন আবার এ কী!

মায়ে ঝিয়ে তর্ক বাধে।

শঙ্করী যাচ্ছেতাই করে মেয়েকে।

এবং সুহাস সতেজে বলে, "ঠিক আছে। আমি যখন এতই পাথর তোমার গলার, সে পাথর সরিয়ে দিয়ে যাব।"

## ছত্রিশ

কথায় আছে মাটি বোবা।

কিন্তু কলকাতার মাটি বোধ করি কথা কয়। বোধ করি তার মূল বনেদে অনন্তকালের সহস্রস্তরের ঐতিহ্য নেই বলেই প্রকৃতিতে তার উঠতি বয়সের মেয়ের চপলতা আর মুখরতা। সেই মুখরতার ঝাপটায় সে মূককে বাচাল করে তুলতে পারে। তাই কলকাতার বাসিন্দারা কিছু না শিখেও পণ্ডিত, কিছু না বুঝেও বোদ্ধা।

সত্য বলে, এ নাকি শুধু কলকেতার হাওয়ারই নয়, কলের জলেরও গুণ।

তা হতেও পারে।

আদি অন্তকাল তো লোকে পৃথিবীর গহ্বর থেকেই আঁজলা ভরে নিয়ে তৃষ্ণা নিবারণ করেছে, জীবনযাত্রার প্রয়োজন মিটিয়েছে। যেখানে সে গহ্বর আছে ভালই, যেখানে নেই, সেখানে কোদাল চালিয়ে গহ্বর খুঁড়েছে। তার পর তার কাছে এসেছে ঘট নিয়ে কলসী নিয়ে, ভরে নিয়ে গেছে অসময়ের জন্যে। কে কবে মাটির নীচে নল চালিয়ে জলকে হাতের মুঠোয় মুঠোয় পৌঁছে দিয়ে তাকে হুকুমের চাকর বানিয়ে ফেলবার কল গড়তে শিখেছিল? শেখে নি।...কলকাতা শিখে ফেলেছে। জল হেন দুর্লভ বস্তু কল মোচড় দিলেই তাকে আদায় করছে। এ কী কম তাজ্জব

এ জলের বিশেষ গুণ শরীরে বর্তাবে বৈকি। আর কিছু না হোক, কলের জলটা সাহসের যোগানদার।

নইলে আর নবকুমারের সাহস হয় ভবতোষ মাস্টারকে মুখের ওপর বলতে, "আমরা আপনাকে ত্যাগ করলাম মাস্টার মশাই! ভবিষ্যতে আপনি আর আমাদের বাড়িতে মাথা গলাতে আসবেন না।"

বলেছে, সে খবরটা নবকুমার নিজেই গিয়ে পৌঁছে দিল নিতাইকে। বলল, "রেখে ঢেকে বললাম না বুঝলি? আচ্ছা করে শুনিয়ে দিলাম। যখন মান্যের ছিলেন, তখন মান্য করেছি, এখন উনি যদি মান্যের মর্যেদা নিজে ঘুচিয়ে গালে মুখে চুনকালি লেপেন, মান্য রাখবার দায় আমার নয়। এই বুড়ো বয়সে উনি যদি ধর্ম খোয়াতে পারেন, মানুষের ছেদ্দা-ভক্তি ভালবাসা সবই খোয়াতে হবে। ছি ছি, কী করে যে এ দুর্মতি হল মাস্টারের, ভেবে কুল-কিনারা পাচ্ছি না। বিদেশবিভূঁই জায়গায় একটা অভিভাবকের মত ছিলেন, সেটা ঘুচল।"

নিতাই একটু পরিতৃপ্তির হাসি হেসে বলে, "সম্পর্ক আর রাখবি না তা হলে?"

"ক্ষেপেছিস! উনি তো 'পতিত'! পতিতের সঙ্গে আবার সম্পর্ক কি?"

না, নিতাইকে "পতিত" বলে ত্যাগ করে নি নবকুমার। প্রতিদিন ওর মেসে ধর্না দিয়ে যায়, আর হাতে পায়ে ধরে বলে, এবং শেষ অবধি ভবতোষ মাস্টারের পরামর্শমত সত্যকে দিয়ে বলিয়ে সুরাহার পথে এনেছে তাকে।

অবিশ্যি সেও হয়ে গেল অনেকদিন। নবকুমারের বড়ছেলে, যার ভাল নাম নাকি সাধনকুমার, সে তখন ফোর্থ ক্লাসে পড়ত, আর এখন সে এনট্রেন্স পাসের পড়া পড়ছে। সত্য বলেছে জলপানি নেওয়া চাই। বলেছে জলপানি নিয়ে পাস করতে না পারলে সত্যর জীবনের সাধনাই মিথ্যে।

গাঁয়ের ছেলেরা পাঁচ মাইল রাস্তা ভেঙে জেলা ইস্কুলে পড়ে পড়ে যেটুকু করছে, সত্যর সাধনকুমারও যদি এতখানি সুযোগ সুবিধে পেয়েও সেইটুকুই করে, কি হল সত্যর এই যুদ্ধ আর বলক্ষয়ে?

অবিশ্যি শুধু জলপানি পাওয়াটাই শেষ কথা নয়। মানুষের মত মানুষ হতে হবে সত্যর ছেলেদের। কিন্তু লেখাপড়ায় মুখোজ্জ্বলটা তো তার প্রথম সোপান।

তা ছেলেটা মুখ রাখবে বলে মনে হয়। অন্ততঃ পর মাস্টার তো

তাই বলে, নগদ মাস মাস দশ-দশটা টাকা দিয়ে যে মাস্টারকে পুষছে নবকুমার।

কিন্তু নবকুমারের মাস্টার যে এভাবে নবকুমারের মুখ পোড়াবেন, এ কথা কে কবে ভেবেছিল?

স্বস্তি জিনিসটা কি এতই দুর্লভ?

সেই কতদিন তো গেল নিতাইয়ের দুর্মতির গ্লানিতে। কত হাঁটাহাঁটি করতে হয়েছে তরে মেসে, কত কাকুতিমিনতি করতে হয়েছে তার কাছে, হেসে উড়িয়েছে নিতাই। জ্বালাভরা তিক্ত হাসি। বলেছে, "আমাদের মতন একটা অখণ্ডে অবণ্ডের জন্যে আবার ভাবনা! রইলাম কি উচ্ছন্ন গেলাম, ত্রিভুবনের কার কি এসে গেল তাতে? বেশ আছি। খাচ্ছিদাচ্ছি রঙিন্ নেশা নিয়ে পড়ে আছি। তোমরা বাবা গুড্ বয়, দামী মাল, জগতে তোমাদের দরকার আছে, তোমরা ভাল হও গে।"

কিন্তু এই এক জায়গায় নবকুমার হালছাড়া হয় নি, দৃঢ় থেকেছে। নিতাইকে সুপথে আনতেই হবে।

শেষ পর্যন্ত ভবতোষ মাস্টারের নির্দেশমত সত্যর কাছেই নিতাইকে টেনে এনে হাজির করেছিল নবকুমার। বলেছিল, "নাও এবার মোকাবিলা কর দ্যাওরের সঙ্গে। বোঝাও সংসারে ওর দাম আছে কি নেই?"

সত্যর তখন শঙ্করীর ব্যাপারে মন প্রাণ ভাল নয়, তাই থমথমে মুখে বলেছিল, "দাম আছে কি নেই সে কথা আমি বোঝাব?"

নবকুমার মাথা চুলকে বলে, "ও তো তাই বলছে। মানে, বলছে ও উচ্ছন্ন গেলে কারুর কিছু এসে যাবে না।"

হঠাৎ স্পষ্ট করে চোখ তুলে তাকিয়েছিল সত্য নিতাইয়ের দিকে, বলেছিল, "কারুর কিছু এসে যাবে না, সেটা জেনে ফেলেছ? সবজান্তা তুমি?"

নিতাই সে দৃষ্টির সামনে মাথা নীচু করেছিল।

সত্য তীব্রস্বরে বলে উঠেছিল, "আমি বলছি, আমার এসে যাবে। মানবে সে কথা?"

নবকুমার এই তীব্রতার মানে খুঁজে পায় নি, ঘাবড়ে গিয়েছিল। ওর ধারণা ছিল সত্য কাকুতিমিনতি করবে, দিব্যিদিলেশা দেবে। কিন্তু কই! তেমন কিছু তো দেখা গেল না!"

ধমকই কি দিল?

মনে হচ্ছে না তা। অথচ কথাটা যে জোরালো, তাতে সন্দেহ নেই। আবার তেমনি জোরালো স্বরেই বলল সত্য, "আমি বলছি তোমায় ভালো হতে হবে, সভ্য-ভব্য ভদ্দরলোক হতে হবে। মানুষ যে বনের জন্তু-জানোয়ার নয়, সেটা মনে রাখতে হবে। আপিসে ছুটি নাও দশদিন, দেশে যাও, বৌ নিয়ে এস। আমি এখেনে বাসার ব্যবস্থা করে রাখছি।"

বৌ!

বাসা!

নিতাই আস্তে আস্তে মাথা নাড়ে।

"সে অসম্ভব।"

"অসম্ভব! কেন, অসম্ভবটা কিসে?"

"বাড়িতে রাজী হবে না।"

"কে রাজী হবে না? তোমার বৌ?"

সত্যর স্বর তীব্র।

"না, মানে একরকম তাই।" নিতাই মলিন স্বরে বলে, "মামা-মামী রাজী হবে না, কাজে কাজেই সেও—"

"কাজে কাজেই সেও? এ তো দেখি আচ্ছা স্বার্থপর মেয়ে!"

স্বার্থপর!

নিতাই আকাশ থেকে পড়ে।

যেখানে পরার্থপরতার চরম পরাকাষ্ঠা, সেখানে কিনা স্বার্থপরতার অপবাদ!

"আপনার কথাটা ঠিক বুঝতে পারলাম না বৌঠান!"

সঙ্গে সঙ্গে নবকুমারও বলে, "তাই তো। এ কথাটা তোমার আবোল-তাবোল হল বড় বৌ!"

"বুদ্ধি খরচ করলে, বুঝতে আবোল-তাবোল নয়। বলি—ওপরওলাদের গোড়ে গোড় যে দেবে বৌ, সে কি ছেদ্দায়, না ভালবাসায়? বোঝাও তুমি আমায়। স্বামীর থেকে বেশী ভালবাসে তাদের? স্বামীর কাছে থেকে স্বামীকে রেঁধেবেড়ে খাইয়ে যত্ন করে যে পরিতৃপ্তি পাবে, তার থেকে বেশী পরিতৃপ্তি পাচ্ছে তেনাদের যত্ন করে? হক্ কথা বল?"

প্রশ্নটা নিতাইকেই, তবে উত্তর দেয় নবকুমার।

বলে, "আহা এটা আবার একটা কথা নাকি? বাসায় আসতে চাইলে লোকনিন্দে নেই? পাঁচজনে মন্দ বলবে না? তোমার মতন—"

"হ্যাঁ আমার মতন ডাকাত আর কে আছে? সে যাক, অনেক দিনের পুরনো কথা ওটা। বলি পাঁচজনে আমায় একটু মন্দ বলবে এই ভয়ে স্বামী হেন বস্তুকে ভাসিয়ে দেব, হোটেলের ভাতে ছেড়ে দিয়ে শরীর স্বাস্থ্য ঘোচাব তার, উচ্ছন্নতার পথে যেতে দেব তাকে, এটা স্বার্থপরতা নয়? পাঁচজনে মন্দ বললে কি আমার গায়ে ফোসকা পড়বে? কাজটা যে মন্দ নয়, সেটা আমার অন্তরাত্মা বুঝবে না? সে তো আবার বাঁজা মানুষ। কি নিয়ে আছে শুনি? উদয়াস্ত জগতের যাবতীয় ওঁচা কাজ নিয়ে পড়ে আছে, তার বিনিময়ে লোকে সুখ্যাতি করছে, এই কি একটা মনিষ্যির জীবন? আমি তোমায় বলছি ঠাকুরপো, যদি নিজের হিত চাও, বৌকে নিজের কাছে এনে রাখ। বাসা আমি দেখছি।"

হঠাৎ আরও একদিনের মত নিতাই একটা কাজ করে বসে। হেঁট হয়ে সত্যর দুই পায়ে হাত দিয়ে সে হাত মাথায় ঠেকিয়ে বলে, "নিজের হিত অহিত আমি বুঝি না বৌঠান, বুঝি শুধু আপনাকে। আপনি যদি হুকুম করেন, তা হলেই—"

"হ্যাঁ হুকুমই করছি আমি।" সত্য দৃঢ় স্বরে বলে, "হুকুম করছি মানুষের মত ঘর-সংসার কর, অলীক স্বপ্ন নিয়ে মাথা ঘামিও না।"

নিতাই চলে যায়।

সত্য চলে যায় নিজের কাজে। নবকুমার বোকার মত দাঁড়িয়ে থাকে ফ্যালফেলিয়ে। প্রকৃত ঘটনা যে কি ঘটল, তা যেন অনুধাবন করতে পারছে না। অথচ ওর চোখের ওপরই এমন একটা কিছু ঘটল, যেটা ঠিক সচরাচরের নয়, এ বোধ আসছে। সত্য আর নিতাই যেন উর্দু ফার্সি অন্য আর এক ভাষায় কথা বলল।

অথচ সত্যকে এখন জিজ্ঞেস করে ব্যস্ত করাও চলে না। শঙ্করীর কীর্তিতে সত্য নিতান্তই মনমরা এখন।

সত্যি, শঙ্করী যে সত্যর সঙ্গে এত বড় শত্রুতা সাধবে, এ কি সত্য স্বপ্নেও ভেবেছিল? এ যেন পূর্বজন্মের শত্রুতার ঋণ শোধ করে গেল শঙ্করী!

নইলে চিরদিনের হারিয়ে যাওয়া মানুষটা, একদিনের তরে মনের কোণেও যাকে আনে নি, সে হঠাৎ এমন আচমকা দেখাই বা দেবে কেন, চেনাই বা করবে কেন ?

কত সুখে কাটাচ্ছিল সত্য, হঠাৎ যেন শঙ্করী তার সেই সুখের প্রাণে একটা ছুরির আঁচড় টেনে ক্ষত করে দিয়ে গেল।

সেই যে গল্পে আছে কবর থেকে প্রেতাত্মা উঠে এসে মানুষকে যন্ত্রণা দেয়, সেই প্রেতাত্মার মতই করল শঙ্করী।

কী করেছিল সত্য তার কাছে, যে এইভাবে দাগা দিয়ে গেল সত্যকে ?

বাবাকে চিঠি লিখেছিল সত্য, শঙ্করীকে পাওয়ার খবর জানিয়ে, বাবা কি বলেন না বলেন জানতে। সে চিঠির জবাব আসার আগেই নতুন খবর ঘটাল শঙ্করী।

দু দিনও তর সইল না তার ?

এ যেন সত্যিই সত্যকে ধরল আর ধারালো অস্তরখানা শানিয়ে তুলে বসিয়ে দিল সত্যর বুকের মাঝখানে !

এই দীর্ঘকাল ধরে শত লাঞ্ছনা আর শত ধিক্কারের ভাত খেয়ে খেয়ে যে প্রাণটাকে পুষে রেখেছিল শঙ্করী, একটা দিন সত্যর কাছে ভালবাসার ভাত খেয়ে হেলায় বিসর্জন দিলে সেই প্রাণটাকে ?

এর চাইতে ভয়ঙ্কর নিষ্ঠুরতা আর কি আছে ?

খবরটা শুনেই সত্য মাথায় হাত দিয়ে বসে পড়ে সেই কথাই বলেছিল, "জানি, জানতাম ! চিরকেলে পাষাণ ও ! মেয়েমানুষ এত বড় নিষ্ঠুর, উঃ !"

তার পর ডাক ছেড়ে বলে উঠেছিল, "ওগো বৌ, কুক্ষণে আমার সঙ্গে দেখা হয়েছিল তোমার, কুক্ষণে আমি বলেছিলাম তোমার মেয়েটার ভার নেব। কেন মরতে বললাম গো ! না বললে তো তুমি এমন ভাবে দায়মুক্ত হতে পারতে না !"

তা কথাটা তো ভুল নয়, সুহাসের দায়েই তো এযাবৎকাল অত বড় গ্লানির জীবন বয়ে বেড়াচ্ছিল শঙ্করী !

সে দায় থেকে মুক্ত হল বলেই তো—

নাকি শুধু সাময়িক উত্তেজনার ফল ? মেয়ে যখন মায়ের সঙ্গে কোঁদল

করে বলে বসেছিল, "আমি যখন এতই গলার পাথর তোমার, সে পাথর সরিয়ে দিয়ে যাব—", তখন কি শঙ্করীর মুখে একটা ক্রুদ্ধ আক্রোশের তীব্র হাসি ফুটে উঠেছিল? ভেবেছিল কি, "বটে! চিরকাল আমিই শুধু জব্দ হব তোমার কাছে? পাপের প্রাচিত্তির আর হচ্ছে না আমার? জন্মাবধি জব্দ করে রেখেছ তুমি আমাকে, আবার মরে জব্দ করতে চাও? আচ্ছা দেখ এবার কে কাকে জব্দ করে!"

কে জানে কোন্ কথাটা সত্যি।

ঠাণ্ডা মাথায় ভেবেচিন্তে দীর্ঘকালের পরিকল্পনাকে রূপ দিয়েছিল শঙ্করী, নাকি ক্ষণিক মুহূর্তের অসতর্কতায় কূলে এসে ওঠা নৌকোখানাকে ডুবিয়ে বসেছিল?

না, প্রকৃত কথা কেউ জানে না।

আত্মহত্যা করবার আগে যে একটু লিখে রেখে যেতে হয় "আমার মরার জন্যে কেউ দায়ী নয়—" সেটুকুও জানত না শঙ্করী। অথবা সে রেওয়াজ তখনও চালু হয় নি।

লিখতে ওরা শেখে নি বলেই হয়তো চালু হয় নি।

চালু হয় নি, তাই রাত পোয়াতেই দত্তদের বাড়ির অন্দরে হৈ-হৈ উঠল। রাতে রান্নাঘরের পাশের ঘরে আড়ায় দড়ি বেঁধে ঝুলে মরেছে পানসাজুনি বামুনদিদি!

ওমা কেন গো!

কী দুঃখে!

এই যে কাল আহ্লাদের সাগরে ভাসছিল, দেশের লোকের সন্ধান খবর পেয়ে, তাঁদের কাছে আদরের ভাত খেয়ে! চাকরি ছেড়ে দিয়ে চলে যাবই তো বলেছিল, বলেছিল, "দেশের লোক, চিরকালের চেনা-জানা, ছাড়ছে না, মেয়েটার সুদ্ধু ভার নেবে বলেছে, এ সুযোগ ছাড়তে পারব না মা! অনেক দিন তো দাস্যবিত্তি করলাম।"

কালীতলায় নাকি পরিচয় হয়েছিল।

কিন্তু মানুষটা আর কেউ না, দত্তদের সাত নম্বর বাড়ির সেই অহঙ্কারী ভাড়াটে।

তার কাছেই আশ্রয়ের আশ্বাস পেয়েছিল সে।

চলেই যেত।

তবে দিনক্ষণের ছুতো দেখিয়ে বলেছিল, "চৈৎ পোষ ভাদ্দর এ তিনটে মাসে পোষা বেড়ালটাকেও বিদেয় দিতে নেই মা, দিলে গেরস্থর অকল্যাণ। এতদিন নেমক খেলাম, অকল্যাণ করব না তোমার। এ মাসটা আর যাব না।"

হঠাৎ সেই সৎবুদ্ধি কি করে বিনষ্ট হল শঙ্করীর? কি করে বিস্মৃত হল সে নিমকের ঋণ?

তাই অদিনে অক্ষণে গেরস্থর অকল্যাণ ঘটিয়ে চিরদিনের মত বিদেয় হয়ে গেল?

হৈ-হৈ হল।

তবে নাকি বড়মানুষের অন্দর, আর দীনদুঃখী চাকরানী বিধবার প্রাণ! তাই সে হৈ-হৈ ফুটল আর মরল। থানা পুলিস তো দূরের কথা, বৈঠকখানার কর্তারাও সবাই টের পেলেন কি না পেলেন। অন্ততঃ টের পেয়েছেন এ লক্ষণ প্রকাশ পেল না তাঁদের আচরণে।

গড়গড়ার একটানা শব্দটার একবার হয়তো একটু ছন্দপতন হল, গলা থেকে একবার হয়তো একটু হুঙ্কার উঠল, তার বেশী নয়।

দত্তদের খিড়কির দরজা দিয়ে বার হয়ে গেল শঙ্করীর মৃতদেহ। নিজের দরজায় কাঠ হয়ে দাঁড়িয়ে দাঁড়িয়ে দেখল সত্য। যখন চলে গেল, চোখছাড়া হয়ে গেল, হাত দুটো একবার তুলে নমস্কার করে মনে মনে বলল, "এত পতনেও ভেতরে ভেতরে তুমি খাড়া তেজী ছিলে বৌ, বুঝতে পারছি। তাই ছোট ননদের করুণার আশ্রয়ে থাকতে আর রইলে না। সবাই শুধোচ্ছে—'কারণ কারণ!' হাড়ে হাড়ে বুঝছি আমিই কারণ। কি করব আমার নিয়তি। ভগবান যাকে যার নিমিত্ত করেন!"

ঠিক এই সময়ে ও-বাড়ি থেকে একজন দাসী ডাকতে এল সত্যকে, "বড় গিন্নীমা ডাকতেছে।"

সত্য দ্বিরুক্তি করল না।

হয়তো এই ডাকটির প্রতীক্ষাই করছিল।

অবশ্য ডেকে ওকে সন্দেশ খাওয়াবেন দত্তগিন্নী, এমন আশা করবারও হেতু ছিল না। তবে এতটাও ভাবে নি সত্য। ভাবে নি ন ভূতো ন ভবিষ্যতি করে গাল পাড়বেন তিনি তাঁর সাত নম্বরের প্রজার বৌকে। একবার যেন

পুলিসেরও ভয় দেখালেন, কারণ দশেধর্মে সাক্ষী দেবে, সত্যর পরামর্শতেই হঠাৎ সাদাসিধে ভালমানুষটা কেমন বিগড়ে গেছল।

"তুমিই ওর মৃত্যুর কারণ! নইলে বেশ তো ছিল এযাবৎ!"

বললেন দত্তগিন্নী।

সত্য মাথা নীচু করে সব অভিযোগ মেনে নিয়ে শুধু বলল, "যা হবার তা তো হয়েই গেল, মেয়েটাকে আমায় দিন।"

"তোমায় দেব?" মেয়েটাকে?"

অমন একটা রূপবতী উঠতি বয়সের মেয়েকে অমনি এক কথায় বিলিয়ে দেবেন, এত বোকা নয় দত্তগিন্নী। ও জিনিস হল হাতের একটা হাতিয়ার। ওকে দিয়ে সময়ে অসময়ে কত কাজ হাসিল হতে পারে, কত কাজে লাগতে পারে। তাই ভুরু কুঁচকে বলেন তিনি, "তোমায় দেব মানে? তুমি কি ওর অছি? আমার সংসারেই থাকবে ও। যেমন ওর মা ছিল।"

সত্য মুখ তুলে প্রশ্ন করে, "পানসাজুনি চাকরানী হয়ে?"

দত্তগিন্নী কালীমুখে কঠিন গলায় বলেন, "তা চাকরানীর মেয়ে চাকরানী হবে না তো কি রাজরাণী হবে? তবে কিনা আমাদের ঘরের পুরুষ বেটা-ছেলেদের দয়ার শরীল, নজরে পড়তে পারলে তাও হওয়া আশ্চয্যি নয়।"

এই বিষাক্ত হুলটা যে দত্তগিন্নী জেনে বুঝে ইচ্ছে করে ফোটালেন, তাতে আর সন্দেহ কি! আসল কথা শঙ্করীর মরণটার জন্যে আগাগোড়া সত্যকেই দায়ী করে বসে আছেন তিনি, কি না জানি মন্তর কানে দিল, আর জলজ্যান্ত ভাল ঝিটা তাঁর কর্পূরের মত উপে গেল! এর ওপর আবার তার মেয়েটাকে দাবি করতে আসছে!

ওরে আমার কে রে!

তোমার অহঙ্কার ভাঙবার দিন এবার এসেছে আমার। বুঝেছি তোমার ভেতরের শাঁস। ওই সুহাসের মা তোমার 'দেশের লোক!' কোন্ না আত্মীয়ই। তুমিও তবে সেই পদেরই লোক! মুখে অহঙ্কার দেখিয়ে আমার সঙ্গে টেক্কা?

সত্যবতী দত্তগিন্নীর মনের কথাটা বোধ করি মুখের ভাষা থেকেই আবিষ্কার করে ফেলে। তাই বিচলিত হব না প্রতিজ্ঞা করেই বলে, "তা হলে তো সুবিধেই। আপনাদের ঘরের পুরুষদের যখন এত দয়ার শরীর,

তখন আর ওর কী গতি হবে ভেবে কাতর হই কেন? সদগতিই হবে মনে হচ্ছে।"

দত্তগিন্নী ভুরু কুঁচকে বলেন, "কী বললে?"

"ওই তো বললাম!"

"সদগতির কথা কি বললে?"

"ওই তো বললাম, যদি বুঝতে না পেরে থাকেন, তবে বোঝাতে পারব না, পরে বুঝবেন। আচ্ছা তা হলে যেতে অনুমতি দিন।"

দত্তগিন্নী আবার নিজমূর্তি ধরলেন। বললেন, "তোমায় আমি পুলিসে দিতে পারি জান? বলতে পারি, আমার লোক তোমার প্ররোচনায় মরেছে?"

সত্য মৃদু হেসে বলে, "তবে সেই চেষ্টাই করুন। কিন্তু আপাততঃ আপনাদের কোনও দাসী কি ছোট ছেলেকে আমার সঙ্গে দিন, দেখিয়ে দেবে কোথায় আপনাদের বৈঠকখানা।"

"বৈঠকখানা দেখিয়ে দেবে? বৈঠকখানায় যাবে তুমি? তোমার মতলবখানা কি তাই বল তো?"

"দয়ার মানুষদের কাছে একটু ভিক্ষে চাইব। বামুনের মেয়ের তাতে দোষ নেই।"

"এ তো আচ্ছা জাঁহাবাজ মাগী!" দত্তগিন্নী তেড়ে খাট থেকে উঠে দুম দুম করে মাটিতে নেমে আসেন, বলেন, "তোমার রীতি-নীতি তো ভাল দেখছি না। বৈঠকখানা-বাড়িতে গিয়ে পুরুষদের কাছে কী ছলা-কলা করতে যাবে শুনি? বলি একটু লাজ লাগবে না?"

সত্যর মাথার কাপড়টা খসে পড়েছিল, সত্যর মুখটা লাল হয়ে উঠেছিল, দুটোকেই সংবরণ করে সত্য শান্ত স্বরে বলে, "লজ্জার কি আছে? শুদ্দুর মাত্রেই ব্রাহ্মণকন্যার সন্তানতুল্য। সন্তানের কাছে মায়ের 'লজ্জা'র কথাটা উঠবে কেন?"

তার পর কিসে কি হল দত্তগিন্নীর অজ্ঞাত।

তবে সুহাসিনীকে সত্যর সংসারেই ভর্তি করে দিতে হল তাঁকে।

মেজকর্তা, অর্থাৎ মেজ ছাওর চটি ফট ফটাতে ফটাতে অন্দরে ঢুকে এসে আদেশ দিলেন, "ওই বামনী-মাগীর মেয়েটাকে সাত নম্বর বাড়িতে চালান করে দাও গে বড়বৌ, মেয়েটা নাকি ওদের দেশের লোক!"

বৌ-মরা শ্বাওর, বলতে গেলে বড়গিন্নীর হাতের মুঠোর সম্পত্তি, তাই ভ্রূভঙ্গী করে প্রশ্ন করেন তিনি, "কে কার দেশের লোক, সে খবর তোমার কানে আসে কোথা থেকে?"

"আসে কোথা থেকে! শোন কথা! কানে গিয়ে ঢেলে দিয়ে এলে আসবে না? ওই বাঁড়ুয্যের পরিবার তো নিজে গিয়ে বলল—"

"বলল! তোমার সঙ্গে কথা কয়ে বলল!"

"আহা পষ্টাপষ্টি কথা কয়ে কি আর বলল? একটা চাকরানীকে দিয়ে বলাল—"

"আর তুমি অমনি সোন্দর মুখ দেখে গলে গেলে! ধন্য বটে! এসব অন্দর মহলের কথায় তোমার থাকবার দরকার নেই মেজবাবু! পুরুষ-মজানি মেয়েমানুষকে কি করে শায়েস্তা করতে হয় আমার জানা আছে।"

মেজবাবু বিচলিত হলেন।

"আঃ, কী যা তা বলছ? ভদ্রঘরের মেয়েছেলে, বলতে গেলে আমার মেয়ের বয়সী, এসব কি কথা! ছি ছি!"

বড়গিন্নী চাপা ক্রুদ্ধ কণ্ঠে বলেন, "ইল্‌লি মারি গুরু গোসাঁই! কত ছলাই জানো! মেয়ের বইসী মেয়েমানুষ আর কখনো দেখি নি আমি! যাও যাও, যেখানের মানুষ সেখানে যাও। সুহাসকে আমি কোথাও পাঠাব না, ব্যস!"

মেজকর্তা নিরুপায় ভঙ্গীতে বলেন, "কিন্তু আমি যে কথা দিয়েছি! আমার কথাটার একটা দাম আছে তো?"

"ওঃ! আর আমার কথার দাম নেই, কেমন?"

"কী মুশকিল! সে কথা কে বলছে—", মেজকর্তা কূট-কৌশল ধরেন, "আমি বলছি ও তোমার যখন বিনি চেষ্টায় আপদ বিদেয় হচ্ছে হতে দাও। জানই তো গলায় দড়ি মড়ার সদগতি হয় না? আর পৃথিবীতে যার প্রতি বেশী টান ছিল তার ধারে কাছে ঘুরে ঘুরে আসে! ওই মেয়েটা তো ওর একটাই সন্তান, অবিশ্যিই টান ছিল খুব!"

বড়গিন্নী শিউরে রাম নাম করে উঠলেন।

খুব!

খুব বললে আর কতটুকু বলা হয়? সন্তানে এত আকর্ষণ দত্তগিন্নী অন্তত দেখেন নি কখনো!

যাক আর কাঠ-খড় পোড়াতে হল না, ওই এক মশালেই কার্যসিদ্ধি হয়ে গেল মেজবাবুর।

সুহাসিনী শত অনিচ্ছে নিয়ে সত্যর সংসারে এসে উঠল।

অনিচ্ছে সকলেরই।

নবকুমারের তো ষোলআনাই অনিচ্ছে, সত্যরও আগের সেই বেশ একটি মধুর কর্তব্যের আনন্দ রইল না আর। নেহাতই নীরস কর্তব্যর দায়ে ঘরে আনল তাকে। বাক্যদত্ত হয়েছিল শঙ্করীর কাছে তাই!

তা এসব তো সেই বছর চারেক আগের কথা!

এখন তো বেথুন স্কুলে তিন ক্লাস পড়া হয়ে গেল সুহাসিনীর!

স্কুলের সুবিধের জন্যেই হোক আর দত্তবাড়ির আওতা-মুক্ত হতেই হোক, মুক্তারাম বাবু স্ট্রীটের সেই বাড়ি ছেড়ে বাগবাজারে উঠে এসেছিস সত্য। এ বাড়িতে ভাড়া বেশী, অসুবিধে ঢের, তবে একটা পরমলাভ গঙ্গা খুব নিকটে। নিত্য গঙ্গাস্নানের পুণ্যঅর্জন হয়।

আর?

আরও একটা আকর্ষণ আছে, যে খবর নবকুমারের অজ্ঞাত। নবকুমারের অজানিতেই দুপুরবেলা একটা জায়গায় আনাগোনা শুরু করেছে সত্য।

যাক সে তো নবকুমারের অজানিতেই, তার জন্যে নবকুমারের সুখ-দুঃখ নেই, মোটামুটি সুখেই তো থাকবার কথা তার। কারণ বাড়ির ভাড়া যেমন বেড়েছে, তেমনি অফিসের মাইনেও তার বেড়েছে অনেক। ছেলে দুটি প্রত্যেক বছর ফার্স্ট সেকেণ্ড হয়ে ক্লাসে উঠেছে, একজন পাস দিয়েছে। সত্যর অটুট স্বাস্থ্য আর অপরিসীম কর্মক্ষমতা সংসারটিকে একখানি নিটোল মুক্তোর মত করে রেখেছে।

দেশের বাড়িতে মা-বাপও আছেন ভাল।

নিতাইটারও মতিগতি ফিরেছে বলা চলে। আর কি চাইবার আছে?

ছিল না।

চাইবার আর কিছু ছিল না, কিন্তু হঠাৎ ভয়ানক একটা লোকসান ঘটে গেল।

হ্যাঁ, হঠাৎই। আর যা হয়েছে তার চারা নেই।

বিনা মেঘে বজ্রাঘাত ঘটেছে নবকুমারের, ষোলো সুখে বিবাদ!

ভবতোষ মাস্টার ব্রাহ্মধর্ম গ্রহণ করেছেন।

'পতিত' হয়েছেন।

## সাঁইত্রিশ

দেশের বাড়িতে আর এক চেহারা ছিল ভাবিনীর। সারাদিন গাধার মত খাটুনি, সারারাত মোষের মত ঘুম। সাত চড়ে মুখে 'রা' নেই। মামাশ্বশুর-বাড়ির তামস্ত প্রাণীকে যমের মত ভয়।

কলকাতার বাসায় আসার আগে, এতখানি বয়েস পর্যন্ত নিতাইয়ের সঙ্গে কটা কথা বলেছে তার বৌ, বোধ করি হাতে গুনে বলতে পারে নিতাই। শুধু সেই অনেকদিন আগে যখন একবার বাসায় আসার কথা উঠেছিল তখনই যা বৌয়ের একটু স্পষ্ট গলা শুনতে পেয়েছিল নিতাই।

বৌ বলেছিল, "গলায় দড়ি আমার! লোকলজ্জা ভাসিয়ে গালে মুখে চুনকালি মেখে বাসায় যাব তোমার সঙ্গে?"

আশেপাশে কোনোখান থেকে যে "আড়িপাতা'র লীলা চলছে, এ জ্ঞান টনটনে থাকার দরুনই বোধ হয় বৌয়ের এই উচ্চ কণ্ঠ।

শুনে নিতাইয়ের চুন মুখো আরো চুন হয়ে গিয়েছিল।

পরদিন মামী বলেছিল, "কি রে নিতাই, পরিবারকে বাসায় নিয়ে যাবি নাকি, তোর ওই পেরাণের বন্ধুটার মতন?"

নিতাই উড়িয়ে দিয়ে বলেছিল, "কী যে বল! ক্ষেপেছ?"

মামী বলেছিল, "ছাখো বাপু ভবিষ্যতে আমায় দুষো না! বৌমাকে আমি বলেছিলাম, মনের বাসনা মনে চেপে এখেনে পড়ে থাকার দরকার নেই, যাবে তো যাও। তা আবাগীর বেটি বলে কি, 'তোমাদের পা আঁকড়ে পড়ে থাকব, দেখি আমায় কে নিয়ে যেতে পারে তোমাদের আচ্ছুয় খেয়ে'।"

মামীর কণ্ঠে পরিতৃপ্তির স্বর ঝরে পড়েছিল।

আর নিতাই তার ধর্মপত্নীর ধর্মজ্ঞানের পরিচয়ে পরিতৃপ্ত হয়েই কলকাতায় এসে নবকুমারের সংসারে ভর্তি হয়েছিল।

কিন্তু সে তো সেই গোড়ার দিকের কথা।

তারপর তো কত জল গড়াল, কত জল ঘোলাল। নিতাইয়ের দশ দশা ঘটল। এবং অবশেষে বন্ধুপত্নীর নির্দেশে অথবা আদেশে আবার সেই পুরনো প্রস্তাব নিয়ে দেশে গেল।

ভেবেছিল বেশ একটু লড়তে হবে।

কিন্তু আশ্চর্যের বিষয় এবারে বিনা যুদ্ধেই রাজ্য দখল হয়ে গেল। ঈশ্বর জানেন কে কোথায় কি কলকাঠি নেড়েছিল, তবে নিতাইয়ের বলার আগেই মামী বললেন, "কতকাল আর 'মেছে'র ভাত খাবি, বৌমাকে এবার নিয়ে যা।"

মামাও তাই বললেন।

এবং দেখা গেল বৌ বিনাবাক্যে সুড়সুড় করে নিতাইয়ের পদাঙ্ক অনুসরণ করল। তার গালে যে চুনকালি পড়ছে, এমন মনে হল না ভাবগতিক দেখে।

আসলে ব্যাপারটা এই—

নিতাইয়ের চরিত্র-চ্যুতির খবর দেশ পর্যন্ত পৌঁছেছিল। কারণ নিন্দে আর মন্দ খবরের পাখা থাকে। আর সে পাখা অনেক 'অশ্বশক্তি' সম্বলিত।

শুনে অবধি বৌ ধরাশয্যা নিয়েছিল, আর অভিভাবকরা চিন্তান্বিত হয়ে স্থির করছিলেন ঘাঁটি আগলাতে সেনাপতি পাঠানো প্রয়োজন। আর ইতিমধ্যে তো গ্রামের বেশ কয়েকটা বৌ-ই গ্রাম ছেড়েছে। মামীর নিজের বাপের বাড়ির গ্রাম থেকেই চার-চারটে বৌ জামালপুরে চলে গেছে। এখানের একটা গেছে কাঁচড়াপাড়ায়, একটা সাহেবগঞ্জে। "রেলের চাকরি" হয়েই ছোঁড়াগুলো সাপের পাঁচ পা দেখছে, লজ্জাশরমের মাথা খেয়ে বৌ নিয়ে বাসায় যাচ্ছে।

অতএব নিতাইয়ের বৌ যদি কলকাতায় যায়ই, জাতিপাত হবে না। তা ছাড়া নেহাৎ অগঙ্গার দেশও নয় যখন। বরং কালীঘাটের কালীমাতা বিদ্যমান।

জমি আপনিই প্রস্তুত হয়েছিল।

তবে নিতাই এত জানত না। নিতাই এক কথায় মত পেয়ে অবাক হয়েছিল।

কিন্তু সে আর কতটুকু?

এখন নিতাইকে মুহূর্তে মুহূর্তে অবাক করছে ভাবিনী!

সে যেন আর এক মূর্তি পরিগ্রহ করেছে।

নিতাই কি স্বপ্নেও ভেবেছিল ভাবিনীর এত 'মুখ' আছে ?

কিন্তু ভাবিনীকেও দোষ দেওয়া যায় না।

প্রথম কথা, সে এসেছে ঘাঁটি রক্ষা করতে, বরকে শায়েস্তা করার ব্রত নিয়ে। দ্বিতীয় কথা, এই এতদিনের বিবাহিত জীবনে 'মুখ'কে অবিরত চুপ করিয়েই রেখে এসেছে ভাবিনী, তা সে ভয়েই হোক আর সুখ্যাতি কিনতেই হোক। সেই রাখার একটা প্রতিক্রিয়া তো দেখা দেবেই।

তৃতীয় কথা হচ্ছে, এখন আর সে মুখকে চুপ করিয়ে রাখার কোনও প্রয়োজন নেই। অতএব এই দীর্ঘকালের রুদ্ধ জল বাঁধ ভেঙে প্রবল কল্লোলে নিজেকে বিস্তার করতে শুরু করেছে।

উঠতে বসতে নিতাই বাক্যবাণে জরজর !

অথচ উল্টে চড়ে ওঠবার মুখ তার নেই, কোথায় যেন হার হয়েছে তার। বোঝা যায় না হারটা কোথায়, অথচ কী এক লজ্জা মাথা তুলতে দেয় না।

আবার সব থেকে মর্মান্তিক এই, যেখানে নিতাইয়ের পূজার বেদী হৃদয়ের নৈবেদ্য, ঠিক সেইখানেই যেন ভাবিনীর যত আক্রোশ। সত্যবতীর নামে জ্বলে ওঠে সে। অথচ কেন এই অগ্নিদাহ, হৃদয়ঙ্গম হয় না নিতাইয়ের। মানুষ জাতটা কি এতও অকৃতজ্ঞ ?

নিতাই ভাবে, কার দয়ায় 'বাসা'য় আসতে পেলি তুই ? কে তোর জন্যে সংসার গুছিয়ে রেখেছিল ? কে তোর স্বামীকে বিপথ থেকে সুপথে আনল ? এত স্বাধীনতা এত বাবুয়ানা থাকত কোথায় তোর, যদি সত্যবতী না সুপারিশ করত ? ধান সেদ্ধ করতে করতে, ক্ষার কাচতে কাচতে, আর ঢেঁকিতে 'পাড়' দিতে দিতেই তো জীবন কাটছিল, আর তাই কাটত !

তা তার জন্যে কৃতজ্ঞতার বালাই মাত্তর নেই ! জানে না নাকি ! নিতাই তো কলকাতার বাসায় পা দিয়েই বলেছিল, "এই যে গিন্নেপনার স্বাধীনতাটি পেলে, এর কারণ স্বরূপ হচ্ছে সেই মানুষটি। বৌঠান না হুকুম করলে কোন্ শালা এত ঝামেলা পোহাতে যেত।"

ভাবিনীর যে 'মুখ' বলে একটা বস্তু আছে, সেই দিনই যেন হঠাৎ একটু আভাস পেয়েছিল নিতাই। ঝপ করে বলে উঠেছিল ভাবিনী, "সভ্য শহরে বাস করলে বুঝি কথা-বাত্রা এমন চোয়াড়ে হয় !"

তা ইদানীং কথাবার্তা একটু অসভ্য হয়ে গিয়েছিল নিতাইয়ের। যে

সঙ্গের যে ফল! যে 'বন্ধু' তাকে উচ্ছন্নের পথের পথ চেনাচ্ছিল, সে নিজে যে দরের, তার গতিবিধিও তেমনি দরের ঘরে। কাজেই কথাবার্তা চালচলনে একটু প্রভাব পড়বেই, না পড়ে যাবে কোথায়?

নিতাই 'শালা' শব্দটা উচ্চারণ করেই ঈষৎ লজ্জিত হয়েছিল, ভাবিনীর মন্তব্যে আরো দমে গিয়ে বলল, "এ্যাই দেখো। বাসায় পা দিতে না দিতেই যে গিন্নীত্ব শুরু করলে!"

সেদিন ওইটুকুর ওপর দিয়েই গিয়েছিল।

কিন্তু "দিনে দিনে কলা কলা চাঁদ বেড়ে যায়।" এখন ষোল কলায় বিকশিত হয়ে উঠেছে ভাবিনী!

আজ সকালেই হয়ে গেল এক চোট!

রাত থেকে মাথাটা টিপটিপ করে সর্দিজ্বর মত হয়েছিল নিতাইয়ের, বলেছিল ভাতও খাব না, অফিসও যাব না। শুনে একটু প্রসন্নই হয়েছিল ভাবিনী। বাঁজা মানুষ, সারাটা দিন তো একাই কাটে, এ তবু বাড়িতে থাকবে লোকটা। চোরের রাত্রিবাস, একটা দিন একটা দিনই! ছুটির দিনগুলো তো নিতাইয়ের কাটছে আজকাল এক নতুন নেশায়! ঠিক নতুনও নয়, পুরনো নেশা ঝালানো। দেশে-গ্রামে তো ওই ছিল একমাত্র আনন্দ। মাছধরা ধরেছে আজকাল নিতাই আর নবকুমার ফি রবিবার।

অফিসের সহকর্মীদের মধ্যে অনেকেরই একটু এদিক সেদিক বাড়ি বাগান পুকুর আছে, তারা নেমন্তন্ন করে মাছ ধরতে। অতএব শনিবার দুপুর থেকেই ছিপ হুইল বঁড়শি 'চার' নিয়ে ব্যস্ততা পড়ে যায় দু বাড়িতে।

সে যাক।

আজ রবিবার নয়, তাই খুশি হল ভাবিনী। আর শহরের বাসায় কম কাজ করে করে আয়েসী হয়ে যাওয়া মনে ভাবল, যাক, তাহলে আজ রাঁধবই না। ও যেমন ভাতের বদলে মুড়ি চিঁড়ে খেয়ে থাকবে, আমিও তাই থাকব। তবে আজ তিথিটা ভাল নয়, দশমী। এয়োৎ রক্ষে করতে একটু মাছ মুখে দেওয়া দরকার। তা রাতে সে লক্ষণটুকু পাললেই হবে। কলসীতে কৈ মাছ জিয়োনো আছে।

সেই মন নিয়েই খানিক বেলায় আধসেলাই কাঁথাখানা আর ছুঁচসুতো পেড়ে নিয়ে বসেছিল ভাবিনী। নিতাই ঘরে শুয়ে পা নাচাচ্ছিল। হঠাৎ উঠে এসে বলল, "এ কী, রান্না না চড়িয়ে কাঁথা পেড়ে বসেছ যে?"

ভাবিনী মুখ কুঁচকে বলে, "তুমিই যখন খাচ্ছ না, তখন আর নিজের জন্যে কে আবার হাঁড়ি নাড়ে!"

নিতাই অবাক হয়ে বলে, "তার মানে? আমি খাব না বলে তুমিও হরি মটর? ছি ছি, এ আবার একটা কথা নাকি? খাবে কি?"

ভাবিনী একটা উচ্চাঙ্গের দার্শনিক ভঙ্গী করে বলে, "মেয়েমানুষের আবার খাওয়া! ও তোমার সঙ্গে দুটো খই-মুড়ি খেলেই হবে।"

"এ্যাই ছাখো! চুলোই জ্বালবে না?"

"দরকার তো দেখছি না কিছু—"

নিতাই ইতস্ততঃ করে বলে, "তবে আর কথা কি। নইলে ভাবছিলাম—"

"কি ভাবছিলে?"

"নাঃ, থাক!"

ভাবিনী কাঁথা সরিয়ে রেখে বলে, "থাকবেই বা কেন? বলই না?"

নিতাই বলে, "না মানে বলছিলাম কি—তেমন কিছু জ্বর তো হয় নি, আলুমরিচের দম দিয়ে দুখানা গরম গরম রুটি খেলে মন্দ হত না।"

রুটি!

রুটি শুনেই ভাবিনীর মাথায় বজ্রাঘাত হয়। রুটি কথাটাই শুনেছে এযাবৎ, হাতে করে গড়ে নি কখনো। তাদের গাঁয়ে-ঘরে ও বস্তুর চলনই নেই। ভাত খাও ভাত, না খাও মুড়ি আছে চিঁড়ে আছে, খই বাতাসা, ফুলুরি কলাইসেদ্ধ আছে, যেমন যার শরীরের অবস্থা বুঝে 'সেবা' কর। রুটির কথা ওঠে না!

কলকাতায় এসে নিতাই এই শহুরে চালটি শিখেছে। আর একদিন অমনি সন্ধ্যেবেলা বাড়ি ফিরে বলে বসেছিল, "দেহটা কেমন ম্যাজম্যাজ করছে, দুখানা রুটি গড়ো না। আটা নিয়েই এসেছি একেবারে।"

সেদিন একটু অনৃতভাষণ করতে হয়েছিল ভাবিনীকে। স্বামীর কাছে মিথ্যা বলার পাপের জন্যে অলক্ষ্যে একবার নাকটা কানটা মলে নিয়ে বলেছিল, "ও হরি! তা কি জানি ছাই! ভাত তো চড়িয়ে ফেলেছি।"

নিতাই অবশ্য রান্নাঘর খানাতল্লাস করতে যায় নি, "তবে থাক তবে থাক" বলে আটার ঠোঙাটা নামিয়ে রেখেছিল। সেই ঠোঙাসুদ্ধ আটা মজুত আছে নিতাইয়ের জানা, কাজেই বাসনাটা প্রকাশ করে ফেলে, অন্য চিন্তায় পড়ে না।

কিন্তু ভাবিনীর মাথায় যে দুশ্চিন্তার পাহাড় চাপল।

"রুটি গড়তে পারব না" বলাটাও যেমন কঠিন, "রুটি গড়তে জানি না" বলাটাও তেমনি কঠিন।

তবু শেষ চেষ্টা করে সে।

বলে, "দিনদুপুরে শুকনো রুটি আর কেন খাবে তবে? বরং একটু খিচুড়ি চড়িয়ে দিই, তাই গরম গরম—"

"না না, খিচুড়ি না", নিতাই ভাবিনীর আশার মূলে কুঠারাঘাত করে, "অন্ন দ্রব্যটা থাক, ওতে শরীর রসস্থ হয়। রুটিটা নেহাৎ শুকনো না কর, গাওয়া ঘি একটু মাখিও। মেলা করো না, ওই খান বারো-চোদ্দো। অল্পাহারই ওষুধ!"

অগত্যাই আটার ঠোঙা নিয়ে রান্নাঘরে ঢুকতে হয় ভাবিনীকে ভাগ্যকে ধিক্কার দিতে দিতে। কোথায় আজ কাঁথাখানা মিটিয়ে ফেলবে আশা করছিল, আশা করছিল উনুনের দায়ে ধরা পড়বে না, সে জায়গায় কিনা একেবারে মাথায় আকাশ!

বলা বাহুল্য, রুটির ব্যাপারে ভাবিনীর প্রচেষ্টা সাফল্যমণ্ডিত হল না।

কারণ প্রথমেই প্রয়োজনাতিরিক্ত জল ঢেলে আটাটাকে প্রায় "শির্ণীতে" পরিণত করে ফেলেছিল সে। তার পর যদিও ছিঁড়েখুঁড়ে বহুকোণবিশিষ্ট খানকয়েক আটার চাকলা বানাল হিমসিম খেয়ে, তাদের উনুনে ফেলে তুলতে তুলতে পুড়ে উঠল প্রায় সবগুলোই। অথচ আবার গঠন-সৌকুমার্যে জায়গায় জায়গায় কাঁচাও বর্তমান।

ওদিকে দুপুর গড়িয়ে যায়।

নিতাই অনুমান করে নিজের জন্যেও রুটিই করছে ভাবিনী! আর সে রুটির সংখ্যা অনুমান করে মনে মনে একটু হেসে ধৈর্য ধরে বসে থাকে!

কিন্তু ধৈর্যেরও তো একটা সীমা আছে। পেটের মধ্যে যে সাড়া উঠেছে।

বার বার সাড়া দিয়ে উসখুস করে অবশেষে রান্নাঘরের দরজাতেই এসে দাঁড়ায় নিতাই, "কী এত নশো-পঞ্চাশ ব্যঞ্জন রাঁধছ? বললাম যে শুধু দুখানা রুটি আর আলু-মরিচের দম হলেই হবে—"

ভাবিনী আজও মনে মনে নাক-কান মলে বলে, "ওমা তাই কি আবার খেতে পারে মানুষ? একটু সোনামুগের ডাল চড়াচ্ছি—"

"এ্যাই ছ্যাখো! আবার ওই সব! তাই এত দেরি হচ্ছে! দরকার নেই দরকার নেই, ওই যা হয়েছে তাই দিয়ে দাও।"

দিয়ে তো দেবে, কিন্তু আলু-মরিচের দম কই ?

আলু তো এখনও ঝুড়িতে।

অগত্যাই হাটে হাঁড়ি ভাঙতে হয় ভাবিনীকে। সবটা নয়, হাঁড়ির কানাটা। বলতে হয়, "একটু অপেক্ষা কর, দেরি আছে।"

নিতাই ছটফট করে আর বলতে থাকে, "ও না হয় পরেই হবে। শুধু গুড়-রুটিও মন্দ না।"

এতএব শুধু গুড়-রুটিই ধরে দিতে হয় ভাবিনীকে স্বামীর পাতের গোড়ায়।

আর জোর ক্ষিদের মুখে সেই গুড়ের ডেলা এবং আটার পিণ্ডি দর্শনে নিতাইয়ের সমস্ত রক্তকণিকা মুহূর্তের মধ্যে অগ্নিকণিকায় পরিণত হয়ে "মার মার" করে ওঠে।

থালাটা ধরে দিয়েই ছুতো করে রান্নাঘরে ঢুকে পড়েছিল ভাবিনী। হঠাৎ থালা-আছড়ানোর ঝন্ ঝন্ শব্দে চমকে বেরিয়ে এসে দাঁড়িয়ে পড়ল। এতটা আশঙ্কা ছিল না তার। কিন্তু দেখল থালাটা অদূরে নিক্ষিপ্ত।

সব কখানা রুটি একসঙ্গে তাল করে হাতে চটকে নিতাই চেঁচাচ্ছে, "কী হয়েছ কী এ ? আমার ছেরাদ্দর পিণ্ডি ? বলি দুখানা রুটি গড়বারও যদি ক্ষমতা না থাকে, বল নি কেন আগে ? কোন্ শালা বেকুব খেতে চাইত তা হলে ? আমারও যেমন মুখ্যুমি! বাজার থেকে দু আনার পুরী-তরকারি কিনে এনে খেলেই চুকে যেত। তা নয় সাধ করে রুটি খেতে চাইলাম আমার কর্মিষ্ঠি পরিবারের কাছে! হুঁ। বোঝা উচিত ছিল এসব সভ্য কাজ সবাইয়ের জন্যে নয়। সেই যে বলে—'বাপের জন্মে নেইকো চাষ, ধানকে বলে দূর্বোঘাস!' এ হচ্ছে তাই। তা শহরে যখন এসেছ, সভ্য কাজ একটু শিখতে হবে বৈকি। তোমার ধান সেদ্ধ ঢেঁকি কোটার মহিমা তো চলবে না এইখানে।" তাই পরামর্শ দিই—একবার আধবার বৌঠানের কাছে গিয়ে মানুষের মতন কাজ-কর্ম শিখে এসো দু-একখানা—"

বড্ড বেশী খিদের মাথায় বড্ড বেশী আশাভঙ্গ হয়েই বোধ করি মেজাজের ওপর রাশ রাখতে পারে নি নিতাই। কিন্তু সকলেরই ধৈর্যের সীমা আছে।

বিশেষ অপ্রতিভ হয়ে গিয়েছিল বলেই এতগুলো কথা নীরবে শুনেছিল ভাবিনী, মানুষটার খিদের মাথায় উত্তুর প্রত্যুত্তুর করবে নাই ভাবছিল, এবং মনে মনে আঁচ করছিল রাগটা একটু নরম হলে বরং তুতিয়েপাতিয়ে চারটি খই দুধ—

কিন্তু শেষরক্ষা হল না।

শেষ টান্‌টা আর সইতে পারল না যন্ত্রের তার।

ছিঁড়ে পড়ল ঝন্‌ঝনিয়ে।

পড়বেই।

তোমার গায়ে আমার পায়ের আগাটা একটু ঠেকে গেছে বলে তুমি আমায় কষে লাথালে আমি সইব? তোমার গোয়ালে আমার তামাকের কাঠকয়লাখানা ছিটকে পড়েছে বলে আমার ঘরে তুমি আগুন দেবে আর আমি চুপ করে থাকব?…তোমার বাগানে আমার ছাগলটা একবার মুখ লাগিয়েছে বলে গরুর পাল ঢুকিয়ে আমার তামস্ত বাগান তুমি মুড়োবে, আমি ফ্যাল ফ্যাল করে তাকিয়ে থাকব?

ইয়ার্কি নাকি?

মানুষ মানে পাথর নয়।

তাই শেষরক্ষে হল না। নিতাইয়ের কথাটা শেষ হবার আগেই ভাবিনীও "রে-রে" করে তেড়ে এল।

"কী! কী বললে? আর একবার বল তো শুনি? তোমার পেয়ারের বৌঠানের কাছে আমি যাব রান্না শিখতে? বলি আর কত অপমান তুলে রেখেছ আমার জন্যে? যা রেখেছ একসঙ্গে বার কর। একেবারে বুকে ভরে নিয়ে মা-গঙ্গার কোলে আশ্রয় নিই গে।…রেখে এস, আজ আমায় রেখে এস বারুইপুরে। এত অপমান সয়ে থাকতে পারব না, এই বলে দিলাম সাদা বাংলা।…ও গো মা গো, এই সুখ করাতে তুমি আমায় শহরে এনেছিলে? ঝাড়ু মারি আমি অমন সুখের মাথায়! ভাবছিলাম দোষ হয়ে গেছে, ঘাট মানব, চুকে যাবে ল্যাটা, তার আর ডালপালা গজাবে না। ওমা এ যে দেখি থামেই না! শক্তের ভক্ত আর নরমের যম তুমি, কেমন? উঠতে বসতে নড়তে চড়তে খালি 'বৌঠান আর বৌঠান!' বলি এতই যদি মন্তরপূত করে রেখেছিলো বৌঠান, তো আমাকে আবার আনতে গেছলে কেন? লোকের কাছে মুখ রাখতে? শাক দিয়ে মাছ ঢাকতে? তোমার—"

আবার শেষ ঘাটে ধাক্কা!

আবার কথার ওপর হাতুড়ি!

নিতাই আসন থেকে দাঁড়িয়ে উঠে গলা ফাটিয়ে বলে, "কী বললি?"

"অ্যাঁ! 'তুই!' 'তুই' বললে তুমি আমাকে হাড়ি-কাওরার মতন? এও বোধ হয় শহুরে সভ্যতা?" ভাবিনী ধেই ধেই করে ওঠে, "তোমায় আমি কড়ে আঙুলের ছেন্দা করি না বুঝলে? কানা কড়ার না। দুশ্চরিত্র স্বামী আবার স্বামী? হুঁঃ। আমি যাব সেই মায়াবিনী ডাকিনীর কাছে শিক্ষে করতে! গলায় দেবার দড়ি জুটবে না আমার? যাও, তুমি যাও দু-বেলা তাঁর পাদোদক খাও গে—"

নিতাই সহসা গম্ভীর হয়ে যায়। হাত দুখানা আড়াআড়ি করে বুকের ওপর রেখে বার দুই পায়চারি করে হঠাৎ দাঁড়িয়ে পড়ে বলে, "পাদোদক যদি জোটে তো শুধু 'খাবো' কেন, মাথায় মেখে বর্তাব। তবে এই তোমার মতন মেয়েমানুষেরও সেটা করা উচিত। বিশ বছর তাঁর পায়ের কাছে বসে শিক্ষে করলে, আর দুবেলা পা-ধোয়া জল খেলে যদি তাঁর কড়ে আঙুলের নখের যুগ্যিও হও!"

নিতাই চরম অভিব্যক্তিতে তার হৃদয়ের শ্রদ্ধা প্রকাশ করতে পারে, কিন্তু স্ত্রীর পক্ষে যে পরস্ত্রীর প্রতি এ শ্রদ্ধাপ্রকাশ কাটা ঘায়ে নুনের তুল্য তাতে তো আর সন্দেহ নেই। অতএব এর পর ভাবিনী যদি কোমরে কাপড় জড়ায়, তাকে দোষ দেওয়া যায় না। ভাবিনী জীবনাবধি যা দেখেছে তাই শিখেছে। 'দেখা'র ঊর্ধ্বে শেখবার মত অনুভূতি কটা মেয়েমানুষের থাকে?

তা ছাড়া যে মেয়েমানুষ যতই নীরেট হোক নির্বোধ হোক, স্বামীর মন পেলাম কিনা বুঝতে বাধে না তার। আর সে মনের অধীশ্বরী যদি আর কেউ থাকে, তাকে চিনতেও দেরি হয় না। কলকাতার মাটিতে পা দিয়েই তাকে চিনেছে ভাবিনী। সেই জ্বালাকর সত্যটা বুঝে ফেলেছে।

এই ভয়ঙ্কর জ্বালা ভাবিনী মহান উদারতায় সহ্য করে যাবে, এ তো আর হয় না।

অতএব কোমরে কাপড় জড়িয়ে কী যেন একটা ছড়া আউড়ে ছিটকে কাছে সরে আসে ভাবিনী।

"বটে! বটে! কড়ে আঙুলের যুগ্যি! চরিত্রহীন পুরুষের উপযুক্ত কথাই বলেছ! পরের ইস্তিরীর সবই মিষ্টি যাদের! বলি তোমার প্রাণের

নিধি বৌঠানের সব 'খেলা' জান? ও কথা তুলি না, তুলতে পিরবিত্তি হয় না তাই তুলি না। তুললেই তো পুরুষের মুখ বুক সব খুলে যাবে। যা দেখবে তাই স্বচক্ষে দেখবে। নইলে জেনেছি অনেকদিন। এইবার তোমায় জানাই—স্বামীকে লুকিয়ে রোজ ভরদুপুরে বিবিটি সেজে কোথায় যান গিন্নী, জান সে কথা?"…

"স্বামীকে লুকিয়ে মানে?"

নিতাই যেন দুর্বল পক্ষ হয়ে পড়ে। অতএব সবল পক্ষ ভাবিনী কুটিল হেসে বলে, "লুকিয়ে মানে লুকিয়ে! ঝি মাগীই বলেছে আমার ঝিকে, ছেলেদেরকে শেখানো আছে 'বলিস নে'।"

নিতাই বিশ্বাস করতে পারে না সত্যবতীর পক্ষে লুকোচুরি সম্ভব। তাই সগর্জনে বলে, "বিশ্বাস করি না।"

"ওঃ তাই নাকি? এইটুকুই বিশ্বাস কর না? আরও শুনলে না জানি কি বলবে!…বলি তোমাদের ওই জাতধর্ম খোয়ানো মাস্টারটার সঙ্গে তলে তলে কত দহরম মহরম তা জান? তেনার সঙ্গে তো বেম্ভধর্মের আপিসে পর্যন্ত যাওয়া হয়েছিল। বলি নি এতদিন, ওর কথা তোমার কাছে কইতে ঘেন্না হয়, তাই বলি নি। আমি বলছি ও মেয়েমানুষ একদিন—"

"খবরদার!"

নিতাই তীব্র চীৎকারে এগিয়ে আসে, "মিথ্যাবাদী! মিছিমিছি করে আর কিছু বলতে যাস তো জিভ খসে পড়বে। চুপ, একেবারে চুপ!"

দিশেহারা দেখায় নিতাইকে।

একে তো দুটো অপবাদই ভয়ানক মারাত্মক, অথচ এমনই সর্বনেশে সত্যগন্ধী মত যে একেবারে উড়িয়ে দিতেও বুকে বল আসে না। তদুপরি আবার সেই ভবতোষ মাস্টার। মাস্টার জাতধর্ম খুইয়ে বেম্ভ হয়েছিল, নিতাইয়ের হাড়ে বাতাস লেগেছিল। ভেবেছিল অন্ততঃ নবকুমারের বাড়িতে আসা যাওয়ার পথে তার কাঁটা পড়ল।

কিন্তু এ কী কথা শোনা যায় মন্থরার মুখে? দিশেহারাই হয়ে যায় নিতাই।

এই সুযোগে ভাবিনী কোমরের আঁচলটা আর একটু শক্ত করে।

"বলি গায়ের জোরে চুপ করিয়ে রাখলেই তো আর সত্যিটা মিথ্যে হয়ে যাবে না? আমি এই তোমায় বলে রাখছি, ওই তোমার পেয়ারের বৌঠান

বেস্ত হবে হবে হবে। ওই যে একটা বুড়ো ধিঙ্গী মেয়ে পুষেছে, মিছে করে বলে ভাইঝি, ভগবান জানেন বেধবা না আইবুড়ি, বয়সের তো গাছপাথর নেই, সেটাকে তো আর হিঁদুর সংসারে গছাতে পারবে না? তাই বেস্ত হয়ে তার—"

"তুমি চুপ করবে?"

ভাবিনী মুখে একটা আঙুল ঠেকিয়ে ভেঙিয়ে উঠে বলে, "তবে এই করলাম। কিন্তু আমি চুপ করলেই তো আর জগৎ চুপ করে থাকবে না? জানতে সবই পারবে।"

চুপ সত্যিই তখন করেছিল ভাবিনী।

বোধ করি অস্নাত অভুক্ত স্বামীকে পরাজিত শত্রুপক্ষের মতই দেখতে লেগেছিল বলে অস্ত্র সংবরণ করেছিল।

কিন্তু নিতাই ছটফটিয়ে বেড়িয়েছিল পাগলের মত।

বৌঠানের দ্বারা এসব সম্ভব?

লুকোচুরি, অভিসার, ব্রাহ্মসমাজে যাতায়াত, ভবতোষের সঙ্গে চুপি চুপি মেলামেশা! ভাবিনীর অভিযোগ যদি সত্যিই হয়, তা হলে তো ধর্ম মিথ্যে, ভগবান মিথ্যে, জগতে যা কিছু বস্তু আছে সবই মিথ্যে।

অসুস্থ শরীর, না-স্নান, না-আহার আরও উদভ্রান্তি আনছিল। ভাবিনী একসময় এসে পায়ে ধরে মাপ চেয়ে দুটো নারকেল নাড়ু আর এক ঘটি জল নিয়ে সেধেছিল, গলা দিয়ে নামাতে পারে নি নিতাই, "পরে হবে—" বলে সরিয়ে রেখে বালিশে মাথা ঘষতে ঘষতে অবশেষে একসময় ঘুমিয়েও পড়েছিল।

ওবেলা ঘটেছিল এসব।

ঘুম ভাঙল পড়ন্ত বেলায়, নবকুমারের ডাকে।

নবকুমার ব্যস্তসমস্ত হয়ে ঠেলা মেরে প্রশ্ন করছে, "নিতাই নিতাই, তোদের বৌঠান এসেছে এ বাড়িতে?"

ধড়মড়িয়ে উঠে বসে নিতাই।

উপবাসক্লিষ্ট শরীরে মাথাটা ঝিমঝিম করে ওঠে, প্রশ্নের কথাটা চট্ করে হৃদয়ঙ্গম হয় না। তাই উত্তরের বদলে নিজেই সে প্রশ্ন করে, "কি? কে এসেছে?"

"আরে বাবা তোর বৌঠান ছাড়া আর কে? আর কাকে খুঁজে বেড়াব

আমি ? ভেতরে গিয়ে একবার খবর নিয়ে আয় দিকি, বৌমার কাছে বেড়াতে এসেছে কিনা ?"

নিতাই হতচকিত দৃষ্টি মেলে আস্তে মাথা নাড়ে।

"কী মুশকিল! বসে বসে হাত গুনছিস কেন ? তুই তো ঘুমোচ্ছিলি মদ্দারাম! ইত্যবসরে এসেছে কিনা—"

এতক্ষণে বড়সড় একটা কথা বলে নিতাই ভেবেচিন্তে, "কেন বাড়িতে নেই ?"

"এই দেখ! থাকবেই যদি তো আমি ছুটে এসে হামলা করছি কেন ? ওঠ তুই একবার—"

অগত্যাই উঠতে হয় নিতাইকে।

এবং বাড়িতে তৃতীয় ব্যক্তি না থাকার অসুবিধেটা হঠাৎ এখন স্পষ্ট করে উপলব্ধি করে নিতাই।

ভিতরে গিয়ে ওই প্রশ্নটা এখন করতে হবে ভাবিনীকেই। নিতাইয়ের মুখ থেকেই বার করতে হবে, "বৌঠান এসেছেন ?"

উত্তরটা যা আসবে সে তো নিতাইয়ের জানাই। নেহাৎ নবকুমারের নির্বেদেই ওঠা। নইলে সত্যবতী এসেছে, আর নিতাই টের পায় নি ? ঘুমিয়েছিল বৈ তো মরে ছিল না ?

খানকয়েক বাড়ির ব্যবধানেই দুটো বাড়ি। আসা-যাওয়া তো আছেই। ভাবিনী আসার পর তার সুবিধে অসুবিধে দেখতে প্রথম প্রথম খুবই এসেছে সত্য, কিন্তু ভাবিনীর অনাগ্রহেই যাওয়াটা আসাটা কমিয়ে ফেলেছে।

কিন্তু সে সব আসা বেশীর ভাগই নিতাইয়ের অনুপস্থিতিতে। উপস্থিতিতে দৈবাৎ। আজই কি আর হঠাৎ সেই সৌভাগ্য—

নবকুমারের অধীরতায় উঠে গেল নিতাই। ভিতরে গিয়ে এদিক ওদিক ঘুরে চলে এসে মাথা নাড়ল।

মান খুইয়ে জিজ্ঞেস আর করতে হল না।

দেখল ভাবিনী একা বসে সন্ধ্যের অন্ধকার তুচ্ছ করে সেই কাঁথাখানাই সেলাই করছে। ভরসন্ধ্যেয় যে ছুঁচসুতো হাতে করতে নেই, এ শিক্ষাও যেন বিস্মৃত হয়ে গেছে ভাবিনী।

"কী হবে নিতাই ?" নবকুমার প্রায় 'ভ্যাঁক' করে কেঁদে ফেলে।

নিতাই শুকমুখে বলে, "আর কোথাও গেছেন হয়তো !"

"আর কোথায় যাবে? একা আর কোথায় যাবে?" নবকুমার কাতর ভাবে বলে, "কপালক্রমে ঠিক এই সময় তুড়ু খোকা দুদিনের জন্যে ওদের ঠাকুমা-ঠাকুদ্দাকে দেখতে বারুইপুর গেছে—"

"একা গেছে?" চমকে ওঠে নিতাই—

"না. না। আমাদের অবনী যাচ্ছিল দেশে—ভাবলাম ওদের তো ছুটি রয়েছে, যাক দুদিন। দেশভিটে কিছুই তো চিনল না! কী করে জানব এই ফাঁকে এই বিপদ হবে!"

নিতাই আরও শুষ্ককণ্ঠে বলে, "তোমার সঙ্গে কোনও বচসা-টচসা হয় নি তো? মানে গঙ্গার দিকেটিকে—"

"না না। সে সব কিছু নয় নিতাই! তবে আমাকে না জানিয়ে তো তুড়ুর মা কোথাও—"

আবেগের মুখে এসেছিল নিতাইয়ের, "তা তিনি যান। শুনেছি সে খবর—"

কিন্তু আবেগকে প্রশমিত করে। আস্তে অন্য কথা বলে, "সেই যে মেয়েটা—মানে সুহাস আর কি— সে নেই?

"সে তো ইস্কুল থেকে এসে পর্যন্ত না দেখে ভাবনা করছে। ঝিটাও কিছু জানে না। কী হবে নিতাই?"

কী হবে, কী হচ্ছে, কী হতে চলেছে, তার কি কিছুই জানে নিতাই? তার শূন্য মস্তিষ্কে যেন সহস্র বোলতা শনশনিয়ে ওঠে। মাথার ভার ঘাড় বহন করতে রাজী হয় না। বালিশে ধপ করে মাথাটা ফেলে ভাঙা গলায় বলে ওঠে নিতাই, "আমি তো কিছুই বুঝতে পারছি না।"

কিন্তু আর একজন তো সবই বুঝতে পেরে ফেলেছে।

নিতাইয়ের ওই একবার নিঃশব্দে অন্তঃপুরে পাক খেয়ে আসার পর মুহূর্তেই কাঁথা ফেলে উঠে এসেছে ভাবিনী।

দরজার ফাঁকে চোখ কান রেখে আড়ি পেতে এ পিঠের কথাবার্তা শুনেছে, এবং শুনেই সমস্ত রহস্য হৃদয়ঙ্গম করে ফেলেছে।

একটা বদ বিচ্ছিরি মেয়েমানুষের জন্যে দু-দুটো দস্যিপুরুষ যে এরকম মচ্ছিভঙ্গ হয়ে পড়বে, এও তো অসহ্য! চোখে দেখাই শক্ত!

ওই অসহ্য ব্যাপারটা আর বেশীক্ষণ বরদাস্ত করতে পারে না ভাবিনী, ঠনঠনিয়ে দরজার শেকলটা নেড়ে দেয়।

সেই ঠনঠনানির মধ্যে যেন কোনও রহস্যবার্তার ইশারা।

ছেলের বৌ যেমনই হোক, নাতি বড় জিনিস। বংশধর, সর্বেশ্বর, নাড়িতে নাড়িতে বাঁধন। ছেলে দুটো আসা অবধি এলোকেশী যেন উথলে বেড়াচ্ছেন। অবিশ্যি সঙ্গে সঙ্গে বৌয়ের নিন্দেরও বিরাম নেই। 'যে ছোটলোকের বেটী' তাঁকে এই পরম বস্তু থেকে বঞ্চিত করে রেখেছে, তার যে কখনো ভাল হবে না, এ বিষয়ে শেষ রায় দিয়ে এলোকেশী নাতিদের যত্নে তৎপর হয়ে বেড়াচ্ছেন। কারণ এবার ওরা একা এসেছে। কোন-কোনবার পুজোয় আসে, বাপের সঙ্গে তিন-চারটে দিন মাত্র থাকে, বিশেষ হাতে পান না! না, সত্য আর আসে নি। এলোকেশী আর তার মুখ দেখতে চান না, সেটা বড় গলায় জানিয়ে দিয়েছেন। ছেলেদের পৈতে দিয়ে গেছে ভিটেয় এসে, তাও নবকুমার একা। দুই ছেলের একসঙ্গে মাথা মুড়িয়ে দিয়েছে। কৃপণস্বভাব নীলাম্বরের বাড়িতে সমারোহময় কাজের ধরণও নেই। নবকুমার শেখে নি।

আর সত্য? তার যদি বা কোনো সাধ থেকেও থাকে, এলোকেশীর কথা ভেবে সে সাধ তুলে রেখেছে। সমারোহ করতে গেলেই তো তাঁদের সঙ্গে যোগাযোগ করতে হবে। এ বরং কদিন ঝিকে রাত্তিরে থাকতে বললেই বেশ থাকতে পারবে সত্য। তাই থেকেছে।

ভারী তো মনিষ্যি সাধন সরল, তুচ্ছু খোকা ছাড়া পোশাকী নামে যাদের আজ পর্যন্ত কেউ ডাকে নি, বড্ড একেবারে খাইয়ে, তবু তাদের জন্যে পুকুরে জাল ফেলা হচ্ছে, টাটকা চিঁড়ে কোটানো হচ্ছে, পিঠে পায়েস, নাড়ু, পাটিসাপটা, গোকুল পিঠে, ক্ষীরতক্তি ইত্যাদি করে যতরকম জানা আছে এলোকেশীর, একটু ভুল বলা হল—যত রকম বানাতে জানা আছে সদুর, সব চলছে একধার থেকে।

নাকে নল ছেঁচে যাচ্ছে সদুর।

নীলাম্বর অবশ্য এক-আধবার বলছেন, "ওরে তোদের পেট-টেট ভাল আছে তো? দেখিস, দিনকাল ভাল নয়। শেষে আবার কলকাতায় ফিরলে তোদের মা না বলে ঠাকুমার কাছে আদর খেয়ে পেটের রোগ ধরিয়ে এনেছে!"

কিন্তু এলোকেশী সে কথায় কর্ণপাত মাত্র করছেন না।

নাতিদের অসুখ এবং বৌয়ের 'কথা' শোনানো সম্পর্কে তাঁর মনে লেশমাত্রও ভয় আছে বলে মনে হচ্ছে না। বরং ঝঙ্কার দিয়ে বলে উঠেছেন, "তুমি থাম তো! অসুখই বা হতে যাবে কেন? বালাই ষাট! আমি কি পচা পান্তো খাওয়াচ্ছি নাতিদের? অসুখ যদি হয় তো বলতে হবে যে ওদের গর্ভধারিণীর গুণেই হয়েছে। শহরে গিয়ে শহুরে চাল ধরেছেন, ছেলে দুটোকে আধপেটা খাইয়ে খাইয়ে পেট মেরে রেখেছেন। সারা দিনমানে একবার বৈ দুবার ভাত নয়!···আর নবুকে আমার আমি তিনবার করে ভাত দিতাম। সকালবেলা কী খাচ্ছে ছেলেরা, না গজা জিলিপি তিলকুট! দোকান থেকে কিনে আনিয়ে রাখে। কেনা খাবারে ছেলেপিলের পেট ভরে? কেন সকালে একবার দুটো ফেনাভাত দিতে হাতে পোকা পড়ে?···ইস্কুল থেকে এসে খাবার কি? না পরোটা। খিদের সময় ময়দা? দেখলে চোখ ফেটে জল আসে না ছেলেদের?···নবু আমার একদিন যদি ইস্কুল থেকে এসে মাছ-ভাতের বদলে অন্য কিছু দেখেছে তো ছুঁড়ে ফেলে দিয়ে কেঁদেছে!"

সদু এক-আধবার বলতে চেষ্টা করেছিল, "তা নবুর ছেলেদেরও যে কান্না আসে, তা বলেছে ওরা তোমাকে?"

এলোকেশী সে কথাও উড়িয়েছেন।

বলেছেন, "বলবে আর কোন্ সাহসে? যে খাণ্ডারনী মা, ভয়ে তার বিপক্ষ কথা একটা বলতে পারে? বড়টাকে খুঁচিয়ে খুঁচিয়ে যদিবা দু-একটা পেটের কথা টেনে বার করছি, ছোটটা একেবারে তুখোড় পাকা। জানে কথা প্রেকাশ পেয়ে গেলে মা আর আমার কাছে পাঠাবে না, তাই—"

"আহা প্রকাশেরই বা আছে কি? বৌ তো আর বাসায় গিয়ে চুরি ডাকাতি করছে না?"

"চুরি ডাকাতি না করুক, অনেক কাণ্ডই তো করছে। কোথাকার একটা অখদ্যে অবদ্যে ছুঁড়িকে তো পুষছে, তাকে পয়সা খরচ করে ইস্কুলে দিয়েছে, বই খাতা কিনে দিচ্ছে, সে তো গেল। নিজে নাকি রোজ দুকুরে কোথায় গিয়ে গিয়ে মেয়ে পড়াচ্ছে। বিদ্যেবতী লীলাবতী! বলি চুরি-ডাকাতির চেয়ে কমটাই বা কি হল তা হলে? বাবার জন্মে শুনেছিস কেউ এ কথা? ভদ্দরঘরের বৌ যায় গুরুমশাইগিরি করতে?"

নীলাম্বরও অবশ্য এ সংবাদে ছিটকে উঠেছিলেন, গাল দিয়ে নবকুমারের পিতৃশ্রাদ্ধ ঘটিয়ে সংকল্প ঘোষণা করেছিলেন, নিজে গিয়ে খড়ম পেটা করে

ছেলে বৌকে গাঁয়ে ফিরিয়ে নিয়ে আসবেন, পরে সে সংকল্প ত্যাগ করেছেন। বলেছেন, "নাঃ, গাঁয়ে এনে আর দরকার নেই! জাত যা যাবার তা তো গেছেই, ও বৌয়ের হাতের ভাত তো আর খাচ্ছি না আমরা, মিথ্যে আর ধরা বাঁধার দরকার কি? এ বরং বাইরে বাইরে আছে, এখানে আনলেই তো পাড়া জানাজানি। ঘোমটা দিয়ে কোণে বসে থাকবার বৌ যখন নয়, তখন চোখের আড়ালে থাকাই মঙ্গল। বরং ছেলে দুটোকে যদি হাত করতে পার সেই চেষ্টা দেখ। আখেরে বুড়ো-বুড়ীকে দেখবার একটা লোক তো চাই!"

এলোকেশী গলা খাটো করে মুচকি হেসে উত্তর দিয়েছিলেন, "সে চেষ্টার কসুর করছি মনে করছ? মায়ের ওপর মন বিষ করে তোলবার জন্যে, মায়ের যত গুণাগুণ সবই ব্যক্ত করছি। তবে মায়াবিনীর যে মহামন্তর জানা! ছেলেরা মাতৃভক্তিতে ডগমগ। মন্তর নইলে আমার নিজের পেটের ছেলেটা এমন পর হয়ে যায়?"

সাধন সরল অবশ্য ভেতরের এত কথা জানে না, তারা প্রাণভরে ছুটির আনন্দ উপভোগ করছে। কলকাতার ধরা-বাঁধা জীবনের বাইরে এসে, শৈশবের লীলাভূমি ফিরে পেয়ে, মাঝে মাঝে সত্যিই মায়ের ওপর রাগ হচ্ছে তাদের। মার জেদের জন্যেই যে কলকাতায় বাস, সেটা সবিস্তারে এবং স-নিন্দেয় শুনছে তো উঠতে বসতে।

তবে সত্থ ন্যায্য কথা কয়।

অবশ্য মামীর সামনে তত নয়, কারণ এলোকেশীর রণরঙ্গিণী মূর্তিকে সে বড় ডরায়। রাতের খাওয়ার সময় একলা পায় ভাইপোদের, এলোকেশী সন্ধ্যার মধ্যে বিছানা নেন। সত্থ ভাত বেড়ে দিয়ে কাছে বসে গল্প করে। বলে, "ঠাকুরমার কথায় তো মাকে দুষছিস, বলি মা যাই টেনে হিঁচড়ে নিয়ে গেছল তাই মা এই বয়সে এতটা পড়া করেছিস, ভাল ভাল করে পাস করছিস। এখানে থাকলে হত এসব? দেখছিস তো এখানে তোদের বইসী ছেলেদের! কেউ এরই মধ্যে পড়া ছেড়ে দিয়ে মাছ ধরছে আর তামাক খাচ্ছে, কেউবা একটা কেলাশে তিন চার বছর ঘষটাচ্ছে। না সভ্যতা না ভব্যতা। বামুনের ঘরের ছেলেটা আর চাষার ঘরের ছেলেটায় তফাত বোঝবার উপায় নেই।"

সাধন ঠাকুমার মুখের বচন ঝেড়ে বলে, "তা এত এত দিন, এত এত যুগ

ধরে লোকে তো দেশগাঁয়েই থেকেছে ? তারা কি আর মানুষ নয় ? মায়ের বাবাও তো পাড়াগাঁয়ের ছেলে ?"

"তোদের দাদামশাইয়ের কথা বলছিস ? তাঁর কথা বাদ দে। তিনি হলেন হাজারে একটা। তবে তিনি কি আর তোর এই ঠাকুদ্দার মতন বদ্ধজলা ? তিনি হলেন নদীর মতন। শুধু পাড়াগাঁয়ে কেন ? শহর-বাজারেই তাঁর অনেক দিন পর্যন্ত কেটেছে। তা হ্যাঁ রে—মামার বাড়ি যাস-টাস না ?"

"না তো !"

"যাস না ? আমি বলি, এখন তোর মা স্বাধীন হয়েছে, হয়তো—"

হঠাৎ সরল ফট করে বলে বসে, "মা আবার একলা একলা কি স্বাধীন হল ? আমাদের দেশের কেউই তো স্বাধীন নয়, ভারতবর্ষটাই তো পরাধীন।"

সদু কথাটা চট্ করে অনুধাবন করতে পারে না, বলে, "ভারতবর্ষটা কি বললি ?"

"পরাধীন, পরাধীন ! গোরা সাহেবরা রাজা নয় ?"

সদু সবিস্ময়ে প্রশ্ন করে, "ওমা ! শোন কথা, ওদের রাজ্য ওরা রাজা হবে না ?"

"বাঃ ওদের রাজ্য কি করে হবে ? ওরা কি আমাদের এ দেশের লোক ?"

"তা ওরা তো রাজার জাত ? তা ছাড়া ওরা সমুদ্রের ওপার থেকে এসে তোদের কত ভাল করছে !"

"ভাল করছে না হাতী ! অনেক লোকসানই করেছে বরং। আর মা বলেন যে যার নিজের দেশের মালিক হবে এই নিয়ম। যারা পরের দেশে এসে লোভ করে সেখানে শেকড় গেড়ে বসেছে, তাদের—"

সদু অবাক হয়ে বলে, "এই সব কথা বলে তোদের মা ? তা হলে তো দেখছি মামী মা বলে মিথ্যে নয় ! মাথারই দোষ। কিন্তু ওসব কথা বলতে নেই রে খোকা, সাহেবরাই তোদের বাপের অন্নদাতা।"

অন্নদাতা কথাটার সম্যক অর্থ বুঝতে না পেরেই বোধ করি সরল উত্তর দেয় অন্য পথে, "মা তো সাহেবদের নিন্দে করেন না, শুধু বলেন, সব ছেলেরই মনে এই চিন্তা নিয়ে মানুষ হওয়া দরকার, পৃথিবীর মধ্যে মাথা উঁচু করে দাঁড়াতে হবে। তা দেশটাই যাদের পরাধীন, তারা আর মাথা উঁচু করবে কি করে ?"

সত্য হতাশ নিশ্বাস ফেলে বলে, "কি জানি বাবা, ওসব কথার মর্ম বুঝি না। তোর মায়ের চিরদিনই চোটপাট কথা, উদ্ভুট্টে বিদঘুট্টে চিন্তা। এত দেশ থাকতে কিনা সাহেব বাঙালী নিয়ে মাথা ঘামানো, কে রাজা কে প্রজা তার ভাবনা! আজন্ম পরাধীনতায় কাটল, স্বাধীনতা কাকে বলে তাই জানলাম না। তার মর্ম বুঝবো কি ছাই! মানুষ পরাধীন হয় তাই জানি, দেশের আবার স্বাধীন পরাধীন? যাক গে মরুক গে ওসব কথা, তোর মা নাকি গুরুমশাইগিরি করতে যায় রে?"

সাধন সরল দুই ভাই একবার মুখ চাওয়াচাওয়ি করে, তার পর সরলই সহসা সবেগে বলে ওঠে, "তা বল্ না দাদা, ভয়টা কি? মা তো বলেছেন, লুকোচুরি মিথ্যে কথা, এর বাড়া পাপ নেই। তবে বাবাকে বলতে মানা, বাবা পাছে মাকে যেতে নিষেধ করেন। নিষেধ করলে তো মুশকিল। অথচ মাস্টার মশাই বলেছেন—"

সত্য চোখ কুঁচকে বলে, "মাস্টার মশাই কে?"

"বাঃ মাস্টার মশাই কে জান না? ভবতোষবাবু। বাবাকে যিনি—"

"বুঝেছি! বুঝেছি! তা সে না ব্রহ্মজ্ঞানী হয়ে গেছে?"

সাধন ভয়ে ভয়ে মাথা কাত করে।

"তার সঙ্গে বৌ কথা কয়?"

সাধন ততোধিক নম্রতায় আর একবার মাথা কাত করে।

"ব্রহ্মজ্ঞানী হয়ে যাবার পরও তোদের বাড়িতে আসে সে?"

"না, বাড়িতে আসেন না—", সরল গম্ভীর ভাবে বলে, "বাবা তো তাঁর মান রাখেন নি, বাড়িতে ঢুকতে বারণ করেছেন। তাই মা বলেন, 'বেশ আমিই তাঁর বাড়ি যাব। মাস্টার মশাই কত উপকারী—' "

সত্য গালে হাত দিয়ে বলে, "তোদের কথা শুনে আমি তাজ্জব হয়ে যাচ্ছি তুড়ু, ইচ্ছে হচ্ছে গিয়ে দেখে আসি তোদের মার আর দুখানা হাত-পা বেরিয়েছে কিনা। যা ত্রিভুবনে কেউ শোনে নি, সেই সব ঘটনা ঘটাচ্ছে সে? কিন্তু এও বলি, এককালে মাস্টার উপকার করেছে বলে, এখন জাতধর্ম নষ্ট করার পরও কি দরকার তার কাছে যাবার?"

যে কথা মনে আনাও পাপ, হঠাৎ তেমনি একটা সন্দেহ দংশন করে ওঠে সত্যকে। তাই এই প্রশ্ন।

কিন্তু সাধন ততক্ষণে সদুত্তর দিয়েছে।

"পাঠশালা তো মাস্টার মশাই-ই বানিয়েছে। বুড়ো বুড়ো গিন্নীরা অ আ ক খ শিখতে আসে। মাস্টার মশাই বলে, দিনভোর গালগল্প করে, তাস খেলে আর কোঁদল করে—নয়তো বা ঘুমিয়ে নষ্ট করার চাইতে কত ভাল কাজ লেখাপড়া শেখা, তাই 'সর্বমঙ্গলা তলা'য় দুপুরবেলায় ওই পাঠশালা খুলে দিয়েছে। তোমাদের মতন বড়রাও পড়তে আসে।"

সত্য একটা নিশ্বাস ফেলে বলে, "এজন্মে যদি কখনো মরি, তবে আবার তোদের ওই কলকাতায় জন্মাব, আর তোর মার ইস্কুলে পড়ব।"

"তা এখনই তো পড়তে পার ?"

"পারব ! সেই একেবারে যখন চিতায় শোব ! নে ভাত কটা যে পাতে পড়েই আছে !"

"খাচ্ছি ! বাবা, রাতদিন যা খাচ্ছি—আর পেটে ধরছে না।"

"তবে থাক, জোর করে খাস নে !"

সাধন সত্যর সেই হঠাৎ স্থির হয়ে যাওয়া মুখটার দিকে একটুক্ষণ তাকিয়ে থেকে আস্তে বলে, "পিসি, তুমি চল না, আমাদের সঙ্গে—"

"আমি ?" সত্য হঠাৎ চড়ে উঠে বলে, "আমি কলকাতায় যাই আর এই বুড়োবুড়ী দুটো না খেয়ে মরুক !"

"আহা চিরকাল কি ? দু-একদিনের জন্যে বেড়াতে—"

"থাক বাবা। তুই যেতে বললি এই ঢের, বেড়াতে আর এজন্মে কোথাও যাচ্ছি না, যাব তো চিরকালের মতন সেই যমরাজার বাড়িতে। তবে বড় হয়েছিস তুই, চুপি চুপি একটা যদি কাজ করতে পারিস। কাউকে কিন্তু বলতে পাবি না। যে বলবে সে আমার মরা মুখ দেখবে—"

"আহা কি কাজ তাই বল না ?"

"বলছি—তোদের ওই বাগবাজারেই, তাই বলছি। ওখানের একটা বাসার ঠিকানায় একখানা চিঠি দেব, পৌঁছে দিতে পারবি ?"

সাধন মহোৎসাহে বলে, "কেন পারব না, কত নম্বর বল ?"

"লেখা আছে দেব। কিন্তু—শোন্ কেউ যেন না জানতে পারে।"

"জানতে না পারে ? কেন বল তো পিসি ?"

"পরে বলব।"

## আটত্রিশ

হারিয়ে যাওয়া সত্য যখন বাড়ি ফিরল, তখন সন্ধ্যে হয় হয়। একটা ভাড়াটে ঘোড়ার গাড়ি থেকে নামল সত্য, সঙ্গে একটি গিন্নীবান্নি বিধবা।

"তুমি একটু দাঁড়াও বাছা, গাড়োয়ানটাকে আগে বিদেয় করি—", বলে সত্য ভিতরে ঢুকে আসে। সুহাস তখন এ-জানলা ও-জানলা করে ছটফটিয়ে বেড়াচ্ছে, নবকুমার নিতাইয়ের বাড়ি থেকে ফেরে নি।

সত্যকে দেখেই সুহাস প্রায় চেঁচিয়ে ওঠে, "পিসিমা!" সে স্বরে অভিযোগ।

সত্য ব্যস্তকণ্ঠে বলে, "হবে, জবাবদিহি হবে, এখন গঙ্গাজলে হাত ধুয়ে আমার ওই হাতবাক্স থেকে চার আনা পয়সা বার করে দে দিকি, গাড়ির কাপড়ে আর বাক্সটা ছোঁব না।"

আঁচলের গিঁট খুলে চাবিটা ফেলে দেয় সত্য সুহাসের সামনে।

সুহাস স্বল্পভাষিণী, নেহাৎ অস্থির হয়েই চেঁচিয়ে উঠেছিল। আর কথা বলে না, নিঃশব্দে আদেশ পালন করে। শুধু অলক্ষ্যে বার বার দেখে নেয় সত্যকে। রহস্যময়ী সত্যকে।

গাড়ির ভাড়া দিয়ে গাড়োয়ানকে বিদেয় করে সত্য সেই মেয়েমানুষটিকে বলে, "নাও বসো, হাতেমুখে একটু জল দাও, একটু মিষ্টিমুখ কর, তবে যেও।"

মেয়েমানুষটি হৃষ্টচিত্তে বলে, "আবার মিষ্টি কেন মা? তোমার ঘরদোর দেখলাম চিনে গেলাম, এই ঢের। তোমার মিষ্টি কথাই 'মিষ্টি' মা, শুনলে শরীর শীতল হয়।"

"তা হোক, তুমি আমার জন্যে এতটি করলে, একটু মিষ্টিজল না খাইয়ে ছাড়ব না।" বলে সত্য ফট করে গায়ের সিল্কের চাদরটা রেখে কলের ঘরে ঢুকে কাপড়টা সেমিজটা কেচে ফেলে ভিজে কাপড়েই ভাঁড়ার থেকে দুটো নারকেল নাড়ু বার করে এক ঘটি জল দিয়ে খেতে দেয়।

মেয়েমানুষটি বিদায় নিলে সত্য শুকনো কাপড় পরে ঘরে এসে বসে সুহাসকে উদ্দেশ করে বলে, "তার পর? আমার নামে হুলিয়া বেরিয়ে গেছে বোধ হয়?"

সুহাস অন্যদিকে ঘাড় ফিরিয়ে বলে, "হুলিয়া আবার কি? পিসেমশাই অস্থির হয়ে বেরিয়ে গেলেন, এই পর্যন্ত।"

"এই একদিনেই তোর পিসের কাছে আমার সব কীর্তি ফাঁস হয়ে গেল দেখছি"—সত্য বলে, "পাঠশালার খবরটা এযাবৎ চেপেচুপে ছিলাম—"

সুহাস বোধ করি আজকের সুযোগে তার মনের সন্দেহটা প্রকাশ করে বসে। মুখ তুলে ঝপ্ করে বলে ফেলে, "তা চাপাচাপিই কি ভাল? এদিকে তো তোমরা নিজেরাই বল স্বামী মেয়েমানুষের দেবতা!"

সত্যর মুখে আসছিল বলে, "তোর যে দেখি স্বামী না হতেই স্বামীভক্তি!" কিন্তু সামলে নেয়। কে জানে মেয়েটার কপালে "স্বামী" আছে কিনা। নিরুপায় বুদ্ধিহীন মা তো কুমারী মেয়েকে বিধবা পরিচয় দিয়ে তার ভবিষ্যতের পায়ে কুড়ুল মেরে রেখে গেছে। এই রূপের ডালি মেয়ে, সভ্য নম্র, লেখাপড়ায় কত চাড়, এ মেয়েকে যে স্বামী পেত, সে তো ধন্য হত!

কিন্তু হয়তো দুঃখিনীর ভাগ্য দুঃখেই যাবে। তবু মনে স্থির করে রেখেছে সত্য, শেষ অবধি লড়বে মেয়েটার জন্যে। তাই না ব্রহ্মজ্ঞানীদের সম্পর্কে ঔৎসুক্য সত্যর, তাদের সঙ্গে চেনাজানার বাসনা।

ব্রহ্মজ্ঞানীরা নাকি খুব উদার।

বালবিধবা মেয়ের বিয়েতে নিন্দেও নেই তাদের। সত্য প্রথমে ভেবেছিল সত্য ঘটনা প্রকাশ করে দেবে সুহাসের কাছে।

কুমারী পরিচয়েই স্কুলে ভর্তি করে দেবে তাকে, কিন্তু সাতপাঁচ ভেবে সে ইচ্ছে স্থগিত রাখতে হয়েছে। প্রথম তো এত বড় আইবুড়ো মেয়ের কৈফিয়ত অনেক, জাত যাওয়ার প্রশ্নও আছে। তা সে হয়তো সত্য তার ন্যায়ভাষণের জোরে একরকম করে মানিয়ে নিত, "গরীবের মেয়ের বিয়ে দিয়ে দিতে পারে না সমাজ, জাতটা নিয়ে নিতে পারে?" এ তর্ক তুলত। কিন্তু বাধা অন্যদিকেও।

এত বড় নিষ্ঠুর সত্য প্রকাশ হয়ে পড়লে মাকে কী ভাববে সুহাস? কোন দিনই কি প্রাণ থেকে ক্ষমা করতে পারবে মাকে? যখন শুনবে কেবলমাত্র নিজের সুবিধার্থে মা তার কপালে দুর্ভাগ্যের ছাপ দেগে রেখে দিয়েছে, আজন্মকাল খাওয়াপরা থেকে বঞ্চিত করে রেখেছে, মা কি নিতান্ত ছোট হয়ে যাবে না তার চোখে? স্বার্থপরতার নির্মমতায়? সে যে মরার ওপর খাঁড়ার ঘা!

আর যদি মাকে সে দেবীর আসনে বেদীতে বসিয়ে রেখে থাকে,

বিশ্বাসের ভালবাসার ভক্তির নড়চড় না হয়, তা হলে হয়তো বা সত্যকেই সন্দেহ করে বসবে। ভাববে সত্যই এখন তার বিয়ের সুবিধে করতে—

এইসব সাতপাঁচ ভেবেছে সত্য সুহাসের সম্পর্কে। ভেবেছে, থাক, আরও একটু জ্ঞানবুদ্ধি বাড়ুক। সতিমিথ্যে বোঝবার চোখ হোক। তখন দেখা যাবে।

তাই এখন ওদিক দিয়ে না গিয়ে সত্য দোষ মেনে নেওয়ার ভঙ্গীতে বলে, "স্বামী দেবতা এ কথা শুধু আমরা কেন, ত্রিজগতের সবাই বলে। কিন্তু দেবতার অসন্তোষ ঘটনোও তো দোষের রে! আমি পাঠশালা খুলে গুরুমশাইগিরি করছি শুনলে, তোর পিসে অসন্তোষের পরাকাষ্ঠা করবে বৈ তো না? অনর্থক রাগিয়ে দিয়ে লাভ? তাকেই মনে যন্তন্না দেওয়া। আর না বুঝেসুঝে হুম্ করে যদি বারণ করে একটা দিব্যিদিলেশা দিয়ে বসে, তাতেও তো বিপদ!"

সুহাস একটু চুপ করে থেকে আস্তে আস্তে বলে, "তা পিসেমশাই যাতে রাগ করতে পারেন, সে কাজ তোমার না করাই উচিত।"

সত্য সুহাসের এই সদ্বিবেচনার কথায় খুশি হয়, তবে সত্য মনে মনে একটু হাসে। ভাবে তাই যদি উচিত হত, তুই কোথায় থাকতিস বাপু? এত কথা ভাববার মত বুদ্ধিই বা পেতিস কোথা থেকে? কম লড়ালড়ি করতে হয়েছে ওর সঙ্গে তোর জন্যে? তোকে কাছে রাখা নিয়ে তো বটেই, তা ছাড়া ইস্কুলে ভর্তি করা নিয়ে?

সাহেবী ইস্কুলে পড়ালে মেয়েকে, সে মেয়ের হাতের জল খাওয়া চলবে না, এ বলেও নিবৃত্ত করতে চেয়েছে নবকুমার। তবু সত্য ব্যাপারটা ঘটিয়ে তুলেছে।

মনে পড়ে গেল সত্যর সেই কথাটা এই 'উচিত অনুচিতে'র প্রসঙ্গে। মুখেও আসছিল, সামলে নিল, মৃদু হেসে বলল, "তুই তো দেখছি অনেক শিখে ফেলেছিস! হ্যাঁ, বলেছিস ঠিক, উচিত নয়। কিন্তু দেখ্, সব নিয়ম সব ক্ষেত্রে খাটে না। কত স্বামী হরিনামে অসন্তুষ্ট হয়, হরিনাম শুনলে জ্বলে ওঠে, তা বলে তার স্ত্রী করবে না হরিনাম? তবে আবার তার কানের কাছে খোল্ পিটিয়ে নাম সংকীর্তন করাও ভাল নয়। আসল কথা, যে কাজটা করতে যাচ্ছ, আগে দেখবে সে কাজ ভাল কি মন্দ, সেই বিবেচনাটুকু রাখতে হবে, তার পর যতটা পারা যায় কাউকে না চটিয়ে সে কাজকে সামলে নিয়ে

উদ্ধার করা। যারা পছন্দ করে না তাদেরকে অগ্রাহ্য করাও হল না, কাজটাও হল।"

সুহাসকে কি একেবারে বড়র দলে ফেলেছে সত্য? তাই তার কাছে এত কৈফিয়ত? অথবা সুহাসকে উপলক্ষ করে সত্য নিজের মনকেই কৈফিয়ত দিচ্ছে? স্বামীর সঙ্গে লুকোচুরি করতে, ভিতরে ভিতরে যে সূক্ষ্ম বিবেকের পীড়ন অনুভব করে সে, এ কৈফিয়ত তার জন্যে?

সুহাস অবশ্য নিজেকে বড়ই ভাবে, পুরো একটা মানুষই ভাবে, তাই সত্যর কৈফিয়ত শুনেও আবার মতামত ব্যক্ত করতে সাহসী হয়। আর সত্যর কাছে আর যাই হোক সাহসী হতে বাধা নেই। তাই আস্তে বলে, "আমার তো মনে হয় হরিনামটা ভাল কাজ, সেটা বুঝিয়ে দিয়ে—"

সত্য হেসে ওঠে।

বলে, "কম বয়সে আমিও তোর মত করেই ভাবতাম সুহাস, সব কিছু নিয়ে লড়াই করতাম, তক্ক করে অপরকে বুঝিয়ে ছাড়বার চেষ্টা করতাম, কিন্তু এখন বয়েস বুদ্ধি বাড়ার সঙ্গে সঙ্গে এইটা বুঝেছি অবিরত লড়াইয়ে কেবল শক্তিক্ষয়। কাজের জন্যে যে শক্তি থাকা দরকার, সে শক্তির অনেকটা যদি তর্কেই খরচ করে ফেলি, তবে কাজটায় যে ঝিমিয়ে যাব। তাই যাতে সাপও মরে লাঠিও না ভাঙে, সেই পথই ধরি। তবে ওই যা বললাম ক্ষেত্রবিশেষে। আর সেই 'বিশেষ'টা চেনবার চোখ চাই বুঝলি? 'মেয়েমানুষ কি মানুষ নয়' বলে অনেক তক্ক করেছি, কিন্তু দেখছি ক্রমশঃ সে তক্ক সমুদ্রে বালির বাঁধ। এই আমাদের পোড়া দেশে মেয়েমানুষ হওয়ার অনেক জ্বালা বুঝলি? একটা সৎ কাজ করতে যাও, তাও পায়ে পায়ে বাধা। মাস্টার মশাই বলেন, অন্নদানের চেয়েও বড় পুণ্য বিদ্যাদানে। মানুষে আর জন্তু-জানোয়ারে যে তফাৎ সে তো ওই বিদ্যে থেকেই! নইলে প্রাণী মাত্তরেই তো খায়, ঘুমোয়, ছানা পাড়ে। মানুষ থেকে কীটপতঙ্গ পর্যন্ত। তা সেই বিদ্যে বস্তুটা যার মধ্যে এতটুকুও আছে, তার উচিত আর একজনকে সে বিদ্যের ভাগ দেওয়া। এ জিনিস তো দানে কমে না, বরং বাড়ে। কিন্তু এসব কথা কজন বুঝতে চায় বল্! চায় না।···আগে ভাবতাম, যা ঠিক, তা সবাইকে বুঝিয়ে ছাড়ব। বুঝিয়ে সোজা করব, কিন্তু এখন বুঝতে শিখেছি সে চেষ্টা হচ্ছে হাত দিয়ে হাতী মাপা, আকাশের তারা গোনা। তার চেয়ে নিজের বিবেচনায় যা ঠিক বলে বুঝব, করে যাব একমনে। একদিন না একদিন

বুঝবে লোকে ঠিক কি ভুল। যারা বিরক্ত হয়েছে, অপছন্দ করেছে, তারাই মেনে নেবে।"

অনেকগুলো কথা একসঙ্গে বলে সত্য একটু চুপ করে জিরিয়ে নেয়। সুহাস সেই অবসরে চট্ করে উঠে গিয়ে এক ঘটি মিশ্রীর পানা এনে সত্যর মুখের সামনে ধরে।

সত্যর ভেতরটা বোধ করি এমনি একটা শীতল পানীয় চাইছিল। কোন্‌কালে বাড়ি থেকে বেরিয়েছে। বিনাবাক্যে ঢকঢক করে মিশ্রীর জলটা খেয়ে নিয়ে মৃদু হেসে বলে, "মনের কথা টেনে নিয়ে তেষ্টার জল দিতে শিখেছিস, আর তোর শেখবার কিছু বাকী নেই সুহাস। জগৎ-সংসারে শুধু এইটুকু শিক্ষার সম্বল থাকলেই যথেষ্ট।"

সুহাস লজ্জায় মাথা হেঁট করে।

সত্য তাকিয়ে দেখে।

রূপে গুণে যেন আলো করা মেয়েটা! কিন্তু, কিন্তু গুণ কি ছিল এমন ?

সত্যর মনে পড়ে প্রথম দিনকার কথা। কী উদ্ধত অনম্র, ভেতর-চাপা, মুখ-গোঁজা গোছের স্বভাব ছিল সুহাসের। প্রতিনিয়ত তাকে নিয়ে অসুবিধেয় পড়তে হয়েছে সত্যকে। নেহাৎ যে সত্য নিজেকে সামলে থেকেছে, সে শুধু মেয়েটা সত্ব মাতৃহারা বলে। আর তার ওপর মায়ের মৃত্যুটা বড় মর্মান্তিক, বড় আকস্মিক বলে।

ক্রমশঃ সুহাসের প্রকৃতিতে এসেছে নম্রতা, সভ্যতা, কোমলতা। দত্তবাড়ির দরুন বহুবিধ বদভ্যাস, যা সত্যকে পীড়িত করত, বিরক্ত করত, সেগুলো অন্তর্হিত হল আস্তে আস্তে, একটা মেয়ের মত মেয়ে হয়ে উঠল সুহাস।

তবে স্বভাবটা একটু গম্ভীর, চাপা।

হৃদয়-বৃত্তির বহিপ্র্রকাশটা কম। আনন্দ-বেদনা সুখ-দুঃখ খুশী-অখুশী বোঝা যায় না ফট করে, বোঝা যায় না শ্রদ্ধা কৃতজ্ঞতা স্নেহ। তাই আজ হৃদয়-বৃত্তির এই প্রকাশটুকুতে বড় বেশী পরিতৃপ্ত হয় সত্য।

সুহাসের ওই লজ্জানত মুখের দিকে তাকিয়ে বলে, "তা আমার এত দেরি হল কেন, তা তো জিজ্ঞেস করলি না কই ?"

সুহাস মৃদু হেসে বলে, "জিজ্ঞেস করতে যাব কেন ? বলবার হলে, তুমি নিজেই বলবে।"

"বলবার হলে? শোন কথা!" সত্য বলে, "বলবার নয়, এমন কাজ তোর পিসি করে বেড়ায় বুঝি?"

"বাঃ তাই বলেছি নাকি? বলেছি—"

তা সুহাসের আর কথার শেষটা বলা হল না, উঠোনের দরজা ঠেলে দুই মূর্তিমান ঢুকলেন। নবকুমার আর নিতাই।

দুজনের মুখ থেকেই একটা করে সম্বোধন বেরোল।

"বড়বৌ!"

"বৌঠান!"

সত্য মাথার কাপড়টা একটু টেনে উঠে দাঁড়ায়।

নবকুমার বসে পড়ে।

বসে পড়ে বলে, "কী ব্যাপার তোমার বড়বৌ? ভরদুপুরে রোজ তুমি যাও কোথায়? আজই বা এতক্ষণ ছিলে কোথায়? তোমার এসব রীতনীত তো ভাল ঠেকছে না আমার?"

সত্য এক মুহূর্ত নবকুমারের সেই বিপর্যস্ত মূর্তির দিকে তাকিয়ে, একটু মুখ টিপে হেসে বলে, "তাই বুঝি? আমার রীতনীত আর ভাল ঠেকছে না তোমার?"

হাসি!

সত্য হাসছে!

তার মানে, হয় তার মনে কোনও অপরাধ-বোধ নেই, নয় সে পাকা ঘুঘু। নিতাইয়ের জ্ঞান থাকে না যে সে হাঁ করে সেই চাপা হাসিতে উজ্জ্বল অর্ধাবগুণ্ঠিত মুখের দিকে তাকিয়ে আছে এবং রীতিনীতির দিক দিয়ে সেটাও খুব শোভন নয়।

নবকুমার কিন্তু এখন বিহ্বল নয়। এই এতক্ষণকার উদ্বেগ অশান্তি দুশ্চিন্তা সব কিছুর যন্ত্রণা তার রাগের ঝাঁজ হয়ে ফুটে ওঠে। সত্যর হাসিটা তাতে ইন্ধন জোগায়। তাই এবার তেড়ে দাঁড়িয়ে উঠে বলে, "না ঠেকছে না। আমার মনে হচ্ছে তোমার মতিবুদ্ধি মন্দপথে যাচ্ছে।"

শুধু নবকুমার থাকলে সত্য দপ্ করে উঠত কিনা কে জানে, কিন্তু এখন সঙ্গে নিতাই। ওর সামনে রেগে উঠলে মান থাকে না। তাই সত্য তেমনি ভাবেই বলে, "তা তোমার যখন মনে হচ্ছে, তখন অবশ্যিই তার একটা ন্যায্য কারণ আছে। বিজ্ঞ বিচক্ষণ পুরুষ তুমি। তা হলে এখন এই দুষ্টু

পরিবারকে নিয়ে কি করবে বল? বনবাস? অগ্নিপরীক্ষা? না কেটে গঙ্গায় বিসর্জন?"

এ কী দুঃসহ স্পর্ধা! নবকুমারের মুখে কথা যোগায় না।

নিতাই এতক্ষণে কথা বলে।

বলে, "কিন্তু বৌঠান, আপনি যে আমাদের ধাঁধাঁয় ফেলে মজা দেখছেন, তারও তো একটা বিহিত চাই? এই আজ বিকেল থেকে ও হতভাগার কী গেরো! আর আমিও আজ এই সমগ্র দিনটা না খাওয়া, না দাওয়া, তার ওপর বৌয়ের কাছে মুখ হেঁট—"

"ওমা! ধাঁধাঁয় যে তুমিই আমাকে ফেলছ ঠাকুরপো! তোমার খাওয়া-দাওয়াতেই বা আমি হস্তারক হলাম কি করে? আর বৌয়ের কাছে মুখ হেঁট হবার দায়ীকই বা হলাম কেন? কিছু তো বুঝতে পারছি না! মুখ তো দেখছি 'কড়ি' হয়ে গেছে!"

বেচারা নিতাই, উপোস সে একেবারে সহ্য করতে পারে না, সেই উপোস আজ সারাদিন, তার উপর এত রকম কথাবার্তা, সর্বোপরি এই স্নেহবাণী, তার চোখের স্নায়ু দুর্বল হয়ে বিশ্বাসঘাতকতা করে বসে। আর সেই বিশ্বাস-ঘাতকতার লজ্জাটা ঢাকতে সে তার বৌয়ের কাছে হেঁট হয়ে যাওয়া মাথাটা আর একবার হেঁট করে।

"নাঃ, এই দুটি বুড়ো খোকা হয়েছেন সমান", সত্য এবার ব্যঙ্গের রূপ ছেড়ে সদয় রূপে আসে, "এই অবুঝপনার জন্যেই আমাকেও বুড়ো বয়সে ছলচাতুরী ধরে মরতে হচ্ছে।...কিন্তু তার আগে ঠাকুরপো, কিছু খাও দিকি, মনে হচ্ছে বৌয়ের সঙ্গে ঝগড়া করে হরিমটর চালিয়েছ আজ।...সুহাস, আগে তোর ছোট পিসেমশাইকে একটু কিছু খেতে দে তো—"

"না না, আমার কিছু লাগবে না—", বলে প্রতিবাদ করে ওঠে নিতাই।

সত্য মৃদু হেসে বলে, "লাগবে কি না লাগবে সে কি তুমি বুঝবে?"

সুহাস বিনাবাক্যে দুখানি ঝকঝকে কাঁসার রেকাবে দুই পিসের জন্যেই খাবার এনে ধরে দেয়। বাড়িতে মজুত খাবার যা হয়, দুটি নারিকেল নাড়ু, খানচারেক জিবেগজা, আর একবাটি মুড়ি।

হঠাৎ নিতাইয়ের ভারী দুঃখ হয়। তার ঘরেও তো এমন কিছু অপ্রতুল নেই, অথচ এমন পরিপাটিত্ব কোন সময় চোখে পড়ে না। এই যে নবকুমার মাঝে মাঝে যায়, কই নিতাইয়ের বৌ তো কোনদিন এক

গেলাস জল এগিয়ে দেয় না! খিদে দুর্দমনীয় হলেও, হাত বাড়িয়ে নিতে ইচ্ছে হচ্ছে না যেন।

নবকুমারও ভারী মুখে বলে, "আমার খাবার দরকার নেই।"

সত্য গম্ভীর ভাবে বলে, "তোমাদের দরকারে তো খেতে বলা হচ্ছে না, আমার দরকারেই বলা হচ্ছে। খাও, আমি বসে বসে আমার অপরাধের জবানবন্দী দিচ্ছি।"

অগত্যাই দুজনকে হাত বাড়াতে হয়।

সত্য বলে, "রোজ কোথায় যাই, সে বিত্তান্ত সুহাস জানে, ছেলেরা জানে, জান না শুধু তুমি। জানাব তোমাকে, তবে তার আগে কথা দিতে হবে, যে কাজ করছি নিষেধ করবে না।"

"বাঃ! এ যে সাদা কাগজে সই—", নবকুমার বলে, "কাজটা ভাল কি মন্দ না জেনে—"

সত্য এক মুহূর্ত চুপ করে থেকে শান্ত স্থির গলায় বলে, "তাকাও আমার দিকে। দু বন্ধু আছ, দুজনেই তাকাও, পষ্ট তাকিয়ে বল, আমি একটা মন্দ কাজ করছি, এ সন্দেহ সত্যি আছে তোমাদের মনে? বল—তবে আমি তোমাদের কথার উত্তুর দেব।"

বলা বাহুল্য দু বন্ধুর কেউই চোখ তুলে তাকায় না, বরং দুজোড়া চোখ একেবারে নতমুখী হয়ে যায়।

সত্য একটু অপেক্ষা করে বলে, "বুঝলাম। শোন, রোজ দুপুরে আমি পাঠশালে পড়াতে যাই।"

নবকুমার এবার চোখ তোলে।

চমকে। শিউরে।

নিতাইও প্রায় তাই। বলে, "পড়াতে!"

"হ্যাঁ পড়াতে। সর্বমঙ্গলাতলায় রোজ দুপুরে মেয়েমহলের একটা আড্ডা হয়। গিন্নী, মাঝবয়সী। বৌ ঝি আছে দু-একজন। সাধ করে কেউ বা মায়ের ফুল বিল্বিপত্তর বেছে রাখেন, কেউ বা মালা গাঁথেন, একজন আছেন মুখে মুখে পুরাণ-কাহিনী রামায়ণ-মহাভারতের কাহিনী বলেন, পাঁচজনে শোনে। আবার গালগল্পও খুব চলে। এটা দেখে মাস্টার মশাইয়ের মাথায় এসে গেল—"

আবার মাস্টার মশাই!

নবকুমারের মুখটা বিকৃত হয়ে ওঠে। সত্য সেটা দেখেও দেখল না, বলতে লাগল, "মাথায় এসে গেল এই মেয়েমানুষদের নিয়ে একটা পাঠশালা খুললে কেমন হয়, বৃথা গালগল্পে সময় নষ্ট না করে—খুলে দিলেন 'সর্বমঙ্গলা বিদ্যাপীঠ'! আমায় ধরলেন পড়াতে। বললেন, 'গুরুকে এবার গুরুদক্ষিণা দাও, পড়াও এদের।' দেখলাম কাজটা পুণ্যের, বললাম, 'বেশ'।"

"বললাম বেশ।" নবকুমার চঞ্চল হয়ে বলে ওঠে, "আমাকে একবার শুধোবারও দরকার নেই?"

"আহা, সে অপরাধ তো একশোবার স্বীকার করছি, কিন্তু তুমি যদি 'হুম' করে দিব্যি দিয়ে বসতে? সে ঠেলে তো আর করা হত না? তাই মা সর্বমঙ্গলার নাম করে লেগে গেলাম।...বই খাতা শেলেট সব মাস্টার মশাইয়ের খরচ।"

"তোমার এত বিদ্যে যে মাস্টারি করতে এগোও—"

নবকুমারের এই ব্যঙ্গোক্তিতে সত্য মৃদু হেসে বলে, "মাস্টারি করা তো সত্য বামনীর জন্মগত পেশা গো, আজন্ম তো মাস্টারি করেই এলাম। স্বভাবের দোষেই এগিয়ে পড়লাম, আর বিদ্যেয়? সে ওই পড়াতে পড়াতেই এগোবে। যতটুকু পারি ততটুকুই করে যাব।"

নিতাই আস্তে আস্তে বলে, "বয়সওলা মেয়েরা পড়ায় মন দিচ্ছে?"

"খুব খুব! দু-একজন বাদে শিখেও ফেলেছে চটপট! দেখলে বুঝতে, নিজেরা রামায়ণ-মহাভারত পুরাণকাহিনী পড়বার জন্যে কী আগ্রহ! দেখে মনে হয় জীবন সার্থক হচ্ছে আমার।"

নবকুমারের মুখ তথাপি হালকা হয় না। বলে, "মাস্টার মশাই যে ধর্মের মাথায় ঝাড়ু মেরে বেম্ম হয়েছে, সে কথা নিশ্চয় জানে না ওরা?"

"জানবে না কেন? তবে তোমার মতন সবাই অত গোঁড়া নয়। মাস্টার মশাইয়ের হাতে ভাত তো খেতে যাচ্ছে না কেউ। আর ধর্মের মাথায় ঝাড়ু মারাই বা বলছ কেন? ব্রাহ্মধর্মও হিন্দুধর্ম। কান দিয়ে শোন না তো কিছু? এই যে আজ অত বড় ব্রাহ্মসমাজের চাঁই কেশব সেনের বাড়ি পরমহংস এসেছিলেন—"

"কী কী! কোথায় কে এসেছিলেন?"

নবকুমার কাছা খুলে দাঁড়িয়ে ওঠে।

"পরমহংসদেব,—বলি তাঁর নামটাও কি শোন নি কখনো?"

"শুনব না কেন।" বেজার মুখে বলে নবকুমার, "দক্ষিণেশ্বরে দেখেও তো এসেছি সেবার আপিসের বন্ধুদের সঙ্গে। তা তিনি—"

"হ্যাঁ, তিনি। কেশব সেনের বাড়িতে এসেছিলেন। সেই দেখতেই তো আজ আমার এত দেরি, আর তোমাদের কাছে সব ফাঁস!"

নবকুমার স্তম্ভিত দৃষ্টিতে কিছুক্ষণ তাকিয়ে থেকে বলে, "তোমাকে আর কিছু বলবার নেই আমার বড়বৌ, তুমি আমার নাগালের উর্ধ্বে চলে যাচ্ছ। কিন্তু কেশববাবুর বাড়ি গেলে কি করে?"

"কি করে আবার? একা নাকি? আরও কত মেয়েমানুষ গেল। দল করে শেয়ারের ঘোড়ার গাড়ি ভাড়া করে—যেখানে দল, সেখানেই বল। কত চমৎকার গান হল, প্রাণ যেন জুড়িয়ে গেল।"

"বুক কাঁপল না?"

"বুক কাঁপবে? কেন?" সত্য অবাক দৃষ্টিতে বলে, "এই যে মেয়েমানুষরা তীর্থে যায়, যোগে গঙ্গাচ্ছান করতে যায়, দেবস্থানে মেলা দেখতে যায়, সাধু-সন্নিসী দর্শনে যায়, কই বুক কাঁপার কথা ওঠে না!...এসব জায়গায় মাঝে মাঝে যেও গো তা হলে দিষ্টিটা খুলবে।"

"আমরা যাব? হুঁঃ।" নবকুমার বলে, "আমরা ক্ষুদ্দুর প্রাণী, আমাদের অত সাহস কোথা?"

সত্য উঠে পড়ে বলে, "নিজেকে চব্বিশ ঘণ্টা 'ক্ষুদ্দুর প্রাণী ক্ষুদ্দুর প্রাণী' ভাবলেই মনটা ক্ষুদ্দুর হয়ে যায়। ক্ষুদ্দুরই বা ভাবতে যাব কেন? সব মানুষের মধ্যেই ভগবান আছেন, এটা মানো তো? সেই ভগবানের জোরেই জোর। সেই ক্ষেত্রে সবাই বড়।"

নিতাই সন্তর্পণে একটা নিশ্বাস ফেলে।

তার বৌকে সে বৌঠানের কাছে আসতে বলে। সাতজন্ম পার করে এলেও নিতাইয়ের বৌয়ের সাধ্য হবে, এসব চিন্তা ধরতে?...নবকুমার ঠিকই বলেছে, সত্য যেন তাদের নাগালের উর্ধ্বে চলে যাচ্ছে।

নবকুমার তাই টেনে নামাতে চেষ্টা করে, "তা সে যাই হোক, বেম্মবাড়ি থেকে এসে কাপড়-চোপড় ছেড়েছ? মাথায় একটু গঙ্গাজল স্পশ্য করেছ?"

সত্য মৃদু হেসে বলে, "সেটা করেছি বাড়ির জন্যে নয়, গাড়ির জন্যে। গাড়ির কাপড়ে কোনকালেই থাকি না। ভেবেচিন্তে বুঝি এই মাথায়

আনলে এতক্ষণে ?…যাক্, ছেলেরা কবে আসবে ? ওরা নেই, বাড়ি ফাঁকা ফাঁকা ঠেকছে—”

নবকুমার বেজার মুখে বলে, “তোমার আবার ফাঁকা ঠেকা ! তোমার মন প্রাণ তো সব তত্ত্বজ্ঞানে ঠাসা। সেখানে আবার স্বামী-পুত্তুরের জায়গা কোথা ? বেশ বুঝছি তোমার বাপের মতন কাষ্ঠ-কঠিন হয়ে যাবে তুমি—”

সত্য শান্ত গলায় বলে, “বাবার মতন ? বাবার চরণের নখের এক কণা হতে পারলেও ধন্য মনে করব নিজেকে।…কিন্তু আজ আবার এ কথা কেন ? নিজে মুখেই তো বলেছিলে, ‘বাবা মানুষ নয় দেবতা।”

“সে কথা এখনও বলছি। কিন্তু দেবতাকে দূরে থেকে পুষ্পাঞ্জলি দেওয়াই ভাল, নিয়ে ঘর করায় কোন সুবিধে নেই।”

সত্য হেসে ফেলে বলে, “দেখ ঠাকুরপো, তোমার বন্ধুর কত উন্নতি হয়েছে। কত বাক্যি শিখেছেন !”

আর নিতাই এতক্ষণে কিঞ্চিৎ ধাতস্থ হয়ে বলে, “না শিখলে তো শাস্তরই মিথ্যে বৌঠান ! সঙ্গগুণ বলে কথা—”

কথার মাঝখানে হঠাৎ সুহাস পাশের ঘর থেকে এসে বলে, “কে যেন আসছেন মনে হচ্ছে।”

পাশের ওই ঘরের দুটো জানলাই রাস্তামুখো, সুহাস খুব সম্ভব সেখানেই দাঁড়িয়েছিল।

এরা সন্ত্রস্ত হয়ে বলে, “কে ? কে আসছেন ?”

“চিনি না। বুড়ো মতন, কিন্তু খুব লম্বা,—ফর্সা—সোজা—”

লম্বা ফর্সা ! সোজা—

সত্যর বুকটা ছাঁৎ করে ওঠে। আর পরক্ষণেই সেই ছাঁৎ করা বুকটা হিম করে দিয়ে উঠোনের ওধার থেকে একটি মৃদু গম্ভীর ভারী গলায় প্রশ্ন ধ্বনিত হয়, “বাড়িতে কে আছেন ?”

“বাবা !”

সত্য বিদ্যুৎগতিতে ঘর থেকে বেরিয়ে আসে। তারও আগে নিতাই বেরিয়ে পড়ে, পিছনে নবকুমার। আর ততক্ষণে সেই মৃদু গম্ভীর ভারী গলায় আর একটি প্রশ্ন উচ্চারিত হয়, “এইটাই কি নবকুমার বন্দ্যোপাধ্যায়ের বাড়ি !”

“বাবা ! বাবা গো ! তুমি !”

সত্য প্রণামের মাথাটা না তুলেই বলতে থাকে, "আমার যে সত্যি বলে বিশ্বাস হচ্ছে না—"

"তবে স্বপ্নই ভাব।" বলে মৃদু হেসে রামকালী দাওয়ায় ওঠেন।

নবকুমার নিতাই দুজনেই প্রণাম করে। আর মনে মনে ভাবে, অনেক দিন বাঁচবেন ইনি। ঠিক যে মুহূর্তে ওঁর কথা হচ্ছিল, সেই মুহূর্তেই এমন আকস্মিক এসে পড়া—

আবেগের উচ্ছ্বাস প্রশমিত হতে এবং কুশল বিনিময় হতে বেশ কিছুক্ষণ যায়। তার পর আসার কারণ ব্যক্ত করেন রামকালী। তিনি কাশীবাসের সংকল্প করেছেন, তাই শেষ একবার সত্যকে দেখতে এসেছেন।

কাশীবাস!

সত্য ভেঙে পড়ে বলে, "বাবা! এই সংকল্প করেছ তুমি? তাই এই হতভাগা মেয়েটাকে দেখা দিতে এসেছ? আমি যে কিছু জানি না বাবা, তাহলে সব ফেলে ছুটে চলে যেতাম তোমার কাছে!"

রামকালীর এই আকস্মিক আবির্ভাবে সত্য যেন তার চির-অভ্যস্ত স্থিরতা হারিয়ে ফেলতে বসেছে।

একে তো অপ্রত্যাশিত আনন্দের আবেগ, তার সঙ্গে অন্তর্নিহিত এক চিন্তা—তাদের এই বাসাবাড়িতে বাবা জলগ্রহণ করবেন কিনা। জলও তো কলের জল। যদি এ জল না খান, না হয় গঙ্গাজলেরই ব্যবস্থা করবে, কিন্তু বাসাবাড়ির দোষ খণ্ডাবার উপায় কি?

গেরস্তবাড়িতে গুরু আসা দেখেছে সত্য, সেভাবে করতে পারে, কিন্তু বাবা কি সেই অতি যত্ন অতি সেবা নেবেন? এই সব চিন্তার সঙ্গে উপ্‌চে উঠছে এক অব্যক্ত বিচ্ছেদ-ব্যাকুলতা!

বাবাকে সে নিত্যি দেখছে না সত্যি, কিন্তু জানে বাবা রয়েছেন, সত্যর সেই চির-পরিচিত পরিবেশের মাঝখানে বাবার চিরঅভ্যস্ত জীবনে।

কিন্তু কাশীবাস!

সে যে চিরবিরহের সমতুল্য। এ তো এক প্রকার মৃত্যু। কাশীবাসের সংকল্প মানেই সংসার থেকে মুখ ফিরোনো। সাতপাঁচ চিন্তায় সত্যর কণ্ঠে এই আবেগ, এই আকুলতা।

রামকালী বোঝেন।

তাই রামকালী এই অস্থিরতাকে ঈষৎ প্রশ্রয়ের দৃষ্টিতে দেখেন। আর মেয়ের কথার উত্তরে মৃদু হেসে বলেন, "তুমি যাও নি, আমিই তোমার কাছে এলাম। একই কাজ হল।"

প্রণামান্তে নিতাই চলে গিয়েছিল, নবকুমার সত্যর কথা বলার সুবিধের জন্যে একটু তফাতে গিয়ে বসেছে। সত্য তাই স-আক্ষেপে বলে, "তুই কি আর এক হল বাবা? সে আমি বাপের মেয়ে বাপের কাছে গিয়ে পড়তাম, আগের ছোটটি হয়ে যেতাম। যা প্রাণ চায় বলতাম! আর এ তুমি কুটুম-বাড়ি এসেছ, আমি পরের ঘরের বৌ, আমার প্রতিপদে বাধা। কী বা বলব, কী বা কইব!"

নবকুমার তফাতে বসলেও, এত তফাতে নয় যে সত্যর বাক্যাবলী তার কর্ণগোচরিত হতে কোনও বাধা হচ্ছে। সে সহসা নৈর্ব্যক্তিক স্বগতোক্তি করে ওঠে, "হায় ভগবান! প্রতিপদে বাধা! পা আরো অবাধ হলে কী যে হত!"

রামকালী সচকিত হয়ে বললেন, "কী বললে বাবাজী?"

নবকুমার গম্ভীর গলায় বলে, "না, এমন কিছু নয়। তবে নাকি আপনার মেয়ে আক্ষেপ করছেন, প্রতিপদে বাধা, তাই বলছিলাম! আপনাদের নিত্যানন্দপুরে এমন কোন্ মেয়েটা আছে, আর আমাদের বারুইপুরে এমন কোন্ বৌটা আছে, যে আপনার মেয়ের সমতুল্য স্বাধীন, তাই বরং জিজ্ঞেস করুন।"

রামকালী অনুভব করেন এটা নালিশের সুর।

তাই মৃদু হাসেন।

বলেন, "তা যদি হয় সেটা তো ভালই। আমার মেয়ে যে 'ঝাঁকের কৈ' হবার জন্যে জন্মায় নি, সে আমি তার শৈশবকালেই বুঝেছি।"

সত্য আর বাপের উপস্থিতি স্বামীর উপস্থিতি ইত্যাদি মানতে পারে না, ঘোমটাটা আর একটু টেনে বলে, "আচ্ছা বাবা, তুমি এই তেতেপুড়ে এসেছ, এ সময় নালিশ ফোরেদ করতে বসাটা খুব ভাল হচ্ছে? থাকবে তো দু'চার দিন, পরে যত খুশি—"

"ওরে বাবা! দু'চার দিন কি রে? একটা দিনের জন্যে চলে এলাম। কাল যাবো।"

"একটা দিন! বাবা মাত্তর একটা দিনের জন্যে এলে তুমি?" সত্য কেঁদে ফেলে, "তোমার সঙ্গে যে আমার অনেক কথা—"

হ্যাঁ, বাবার সঙ্গে সত্যর অনেক কথা।

কতদিন ভেবেছে চিঠি লিখে সব বলে বাবাকে, প্রশ্ন করে—কোন্‌টা ঠিক, কোন্‌টা ভুল, কিন্তু লিখতে গিয়ে দেখেছে অগাধ কথা! এত কথা কি চিঠিতে লেখা যায়? তা ছাড়া উত্তর-প্রত্যুত্তরের মধ্যে বক্তব্য বোঝানো যায়, শুধু একতরফা পেশ করা যেন কৈফিয়ত দাখিল করা।

বাবা যদি উত্তরে লেখেন, এত কথা আমায় লেখার উদ্দেশ্য কি?

অথচ—ব্রাহ্মধর্ম কি, কোন একজন চিরহিতৈষী গুরুজন যদি হঠাৎ ব্রাহ্মধর্ম নিয়ে বসেন, তাঁকে ত্যাগ করাই সমীচীন কিনা, "গেরস্তঘরের মেয়ে, অথবা গেরস্তঘরের বৌ," এই অপরাধে জগৎ-সংসারের সকল প্রকার কাজ থেকে তাদের বঞ্চিত হওয়াই বিধি কিনা, স্বামী যদি হিতাহিতে অন্ধ হন, মেয়েমানুষের সেই অন্ধপথেই চলা নিয়ম কিনা, এমন অনেক প্রশ্ন তো আছেই, সর্বোপরি প্রশ্ন শঙ্করীর মেয়ের প্রশ্ন। শঙ্করীর কথা বলে যখন বাবাকে চিঠি লিখেছিল, তখন রামকালী উত্তর দিয়েছিলেন, "যে যত বড় অপরাধেই অপরাধী হোক, সে যদি অনুতপ্ত হয়ে থাকে, তাকে ক্ষমা করাই কর্তব্য। তা ছাড়া তোমার বিবেচনার ওপর আমার আস্থা আছে।"

সুহাস সম্পর্কে কোন্ সিদ্ধান্ত গ্রহণ করবে, এ একবার বাবাকে জিজ্ঞেস করবার তার বিশেষ ইচ্ছে।

কিন্তু বাবা কিনা একদিন মাত্র থাকবেন?

তার মানেই সত্যর এই বাসাবাড়িতে তিনি খাওয়া-মাখা করবেন না। হয়তো ফলমূল আর গঙ্গাজল খেয়েই একটা বেলা কাটিয়ে দেবেন। সত্যর আর পিতৃসেবার পুণ্য হবে না। এত সব উচ্ছ্বাস মনের মধ্যে আলোড়িত হতেই চোখের জল বাঁধ মানে না।

রামকালী আস্তে তার মাথায় একটু স্পর্শ রেখে বলেন, "একটা দিনই কি কম হল রে? কত কথা বলবি, বল্ না?"

"আর কথা! আমার তো শুধু উপ্‌চে উপ্‌চে কান্নাই আসছে বাবা!"

আঁচল ভিজে জব্‌জবে হয়ে ওঠে সত্যর।

অনেকক্ষণ পরে প্রশমিত হয় সে কান্না। কথাও হয়। যত কিছু বলার ছিল সব বলে ফেলে সত্য, তার চিরদিনের ধ্রুবতারার কাছে।

রামকালী নবকুমারকে মৃদু ভর্ৎসনা করেন। বলেন, "সে কি! মাস্টার মশাই তোমার চিরহিতৈষী, তাঁকে ত্যাগ করবে কি? তাঁর ধর্ম, বিশ্বাস তাঁর কাছে। এই যে আমি, আমি শাক্ত কি বৈষ্ণব, এইটা কি দেখতে যাবে তোমরা? না দেখবে—বাবা? গুরু, শিক্ষক এঁরাও তেমনই পিতৃতুল্য! তা ছাড়া তিনি তো তাঁর ধর্মবিশ্বাস তোমার ওপর চাপাতে আসছেন না? তোমার কোনো অনিষ্ট আসছে না তা থেকে? তবে?"

সত্যর ওই পাঠশালায় পড়ানো শুনে রামকালী কিছুক্ষণ চুপ করে থেকে আস্তে একটি নিশ্বাস ফেললেন। তার পর বললেন, "সত্য তোর মাকে তোর মনে পড়ে?"

"মাকে মনে পড়ে না? কী বলছ বাবা?" আবার সত্যর চোখ উপচে ওঠে।

"না, তাই বলছি। তোর মা থাকলে, একথা শুনে ভয় পেত, বুঝলি? নির্ঘাৎ ভয় পেত। আবার আড়ালে বলতো, আমি জানি ও আমার ক্ষণজন্মা মেয়ে।"

উত্তর পেয়ে যায় সত্য। তার কাজ ভুল কি ঠিক জেনে যায়।

শুধু সুহাসকে নিয়ে কিছুক্ষণ আলোচনা চলে। কিছুটা বাদ-প্রতিবাদও বুঝি। তখনও সত্য সুহাসকে সামনে আনে নি রামকালীর।

রামকালী বলতে চাইছিলেন, বিয়ের চেষ্টার প্রয়োজন কি? বেশ তো লেখাপড়া শিখছে ভাল কথা। নিজের জীবিকা নিজে অর্জন করতে পারে, সেটা মঙ্গল। কলকাতায় তো আজকাল এ রকম হচ্ছে। বিদুষী মেয়েরা গৃহশিক্ষয়িত্রী হয়ে অথবা মেয়েস্কুলে পড়িয়ে উপার্জন করছে।

"কিন্তু বাবা—", সত্য বলে, "মা-টা তো চিরদুঃখিনী হয়ে দুঃখে-দুঃখেই মরল। মেয়েটাও কোনদিন ঘর-সংসারের মুখ দেখবে না?"

"মা-বাপের পাপের প্রায়শ্চিত্ত তো সন্তানকেই করতে হয় সত্য।"

"আর যদি ইচ্ছে করে কেউ ওকে বিয়ে করতে চায়?"

রামকালী মাথা নেড়ে বলেন, "কে চাইবে? একে তো জন্মের গোড়াতেই অত বড় গলদ, তার ওপর মেয়ের যথেষ্ট বয়েস হয়ে গেছে, বিধবা কি কুমারী তারও নিশ্চয়তা নেই—"

সত্য তখন নিজের গোপন ইচ্ছে ব্যক্ত করে। মেয়েটাকে যদি ব্রাহ্মধর্ম

গ্রহণ করিয়ে ব্রাহ্মসমাজের কোনও সমাজ-সংস্কারক পরহিতৈষী যুবকের হাতে তুলে দেওয়া যায়! সুহাসের যোগ্য বয়সের অবিবাহিত ছেলে ও সমাজে পাওয়া যায়।

রামকালী যেন এ প্রস্তাব সমর্থন করেন না। তুচ্ছ একটা মেয়ের বিয়ে বিয়ে করে এত কাণ্ডর দরকার কি, এই যেন তাঁর মত। তাই সহসা গম্ভীর হয়ে গিয়ে বললেন, "যদি জিজ্ঞেসই করছ তা হলে বলি, একটা খুঁতওলা বংশের ধারা বাড়িয়ে চলে লাভ কি?"

"লাভ ওই মেয়েটার সংসার। মেয়ে বলেই কি 'তুচ্ছ' বাবা? একটা মানুষের জীবন তো?"

"মানুষের জীবন শুধু ভোগেই সার্থক নয় সত্য, ত্যাগেও সার্থকতা আছে। ও তো জানে ও বিধবা, বালবিধবার যেমন ভাবে জীবন কাটে—"

"কী ভাবে আর তাদের কাটে বাবা?" সত্য হতাশ নিশ্বাস ফেলে বলে, "চিরদুঃখেই কাটে। পিসঠাকুমার মতন আর ক'জন হয়? তাও তিনিও মনের দাহয় শুচিবাই করে বিশ্বসুদ্ধু লোককে অতিষ্ঠ করেছেন—"

রামকালী সহসা স্তব্ধ হয়ে যান। যেন মোক্ষদাকে চোখের ওপর দেখতে পান। পূর্বের সেই সুবর্ণবর্ণা তীব্র দীপ্তময়ীকেও দেখেন, আর তার পিছনে —কায়ার পিছনে ছায়ার মত, সূর্যের পিছনে রাহুর মত, বর্তমানের রোগজীর্ণ মোক্ষদার প্রেতাত্মাকেও দেখতে পান। যে মোক্ষদা এখন ভীমরতী হয়ে যা তা করে বেড়াচ্ছেন। লুকিয়ে চুরিয়ে খাবার জন্যে নাকি সর্বদা ছোঁক ছোঁক করে বেড়ান তিনি, "দেখ্ তোর, না দেখ্ মোর" নীতিতে মুঠো করে মাছভাজা নিয়ে মুখে পুরে বসে থাকেন!

আর সারদা রাতদিন গালমন্দ করে টেনে টেনে নিয়ে গিয়ে পুকুরে চুবিয়ে আনে।

একথা তবু জানে না সত্য।

সত্য সেই শুচিবাইটাই জানে।

রামকালী একটু চুপ করে থেকে বলেন, "দেখ! তেমন পরোপকারী ভাল ছেলে যদি পাও!"

"তোমার আশীর্বাদ না পেলে, এত বড় একটা কাজ করতে ভয় খাচ্ছি বাবা! তুমি মন খুলে সায় দিয়ে যাও—"

রামকালী একটু হেসে বলেন, "মন কি ঘরের জানলা-দরজা সত্য, যে

পায়ের জোরে খোলাবি ? তবে—আশীর্বাদ আমি করছি। তোর কাজে ভগবান সহায় হবেন।"

সত্যর আশঙ্কাই ঠিক।

রামকালী সামান্য কিছু ফলমূল গ্রহণ করেন, এবং জানান পরদিনও তাঁর পূর্ণিমার ব্রত।

"এই বুঝেই তা হলে তুমি এসেছ বাবা ?" সত্য কাঁদ কাঁদ হয়ে বলে, "আমি তোমার এমন অধম মেয়ে যে জীবনে একদিন রেঁধে ভাত দিতে পারলাম না।"

রামকালী সহসা একটি গভীর নিশ্বাস ফেলে বলেন, "জীবনের কথা কি এখুনি বলে শেষ করে ফেলা যায় সত্য ? জীবনের পরিণতি গুহার অন্ধকারে।"

তার পর বলেন, "এত কথা হল, কই সে মেয়েটাকে তো দেখলাম না ?"

"কি জানি বাবা, কি লজ্জা ঢুকেছে তার মনে, চৌকিতে পড়ে কাঁদছে।"

কাঁদছে ! রামকালী একটু চকিত হন।

আর কিছু বলেন না।

কিন্তু পরদিন সকালে যখন স্নান-আহ্নিক সেরে বসেছেন, তখন সুহাস মাথা নীচু করে এসে আস্তে আস্তে প্রণাম করে রামকালীকে।

পূব জানলা দিয়ে সকালের আলো এসে মেয়েটার মুখে পড়ে যেন তাকে একটা স্নিগ্ধ কৌমার্যের দ্যুতিতে স্নান করিয়ে দিয়েছে। আর নম্র অথচ দৃঢ় মুখের রেখায় একটি প্রত্যয়ের আভা। পাতলা ঋজু দীর্ঘ দেহের গড়নেও সেই প্রত্যয়ের দৃঢ়তা।

রামকালী বুঝি এমনটি আশা করেন নি।

রামকালী যেন বিচলিত হন।···হঠাৎ বহুদিন পূর্বের একটা কথা মনে পড়ে যায় তাঁর। মনে পড়ে যায়, পুকুরঘাটের ধারে বসে থাকা একটা বিধবা মূর্তি ! কেমন সেই মূর্তি রামকালী কি দেখেছিলেন ?

মাথায় হাত ঠেকিয়ে আশীর্বাদ করেন রামকালী।

তার পর গম্ভীর শান্ত গলায় বলেন, "সত্য, এ যে তপস্বিনী উমা !"

সত্য হাসি হাসি মুখে সুহাসের মুখের দিকে তাকায়। এ প্রশংসা যে তারই। সুহাস যে তার হাতে গড়া প্রতিমা।

কচি নয়, শিশু নয়, পনেরো বছরের ধাড়ী মেয়েটাকে কাছে এনেছিল সত্য, তার বহুবিধ অশিক্ষা কুশিক্ষা আর চরিত্রগত বহু দোষের সমষ্টি সমেত।

এই ক'বছরে মাত্র ভেঙেচুরে গড়েছে সেই মেয়েকে।

অবশ্য প্রকৃতির নিয়মে তার নিজের ভিতরেও একটা প্রবল ভাঙাগড়ার কাজ চলেছে। মায়ের ওই আকস্মিক বীভৎস মৃত্যু, এবং তার পরবর্তীকালে মায়ের জীবন-ইতিহাস জানার ফলে সেই বিরাট ওলট-পালটটা সংঘটিত হয়েছিল।

তার পর এসেছে সুহাসের নবজন্মের পালা!

কোথায় দত্তদের বাড়ির সেই বিলাসিতায় আবিল অশুচি আবহাওয়া, আর কোথায় সত্যর দৃঢ় চরিত্রের দৃষ্টান্ত! তা ছাড়া স্কুলের জীবন! সে যেন স্বর্গের জগৎ!

সুহাসের প্রকৃতিই শুধু বদলায় নি, আকৃতিও বদলেছে। যেমন বাচাল মেয়েটা মিতভাষিণী হয়ে গেছে, তেমনি হঠাৎ লম্বা হয়ে গিয়ে, গোলগাল পুষ্টদেহ মেয়েটা হয়ে উঠেছে বেতের ডগার মত ছিপছিপে লম্বা পাতলা। একটু বুঝি কৃশই।

যে কৃশতাকে দেখে তপস্বিনী উমার তুলনা মনে পড়েছে রামকালীর।

সত্য হাসি হাসি মুখে বলে, "পর পর দুবছর ফার্স্ট হল—"

"সত্যি নাকি!"

বলেন রামকালী।

সুহাস বোধ করি লজ্জা পেল। মৃদু কুন্ঠিত একটু হাসি হেসে বলল, "দাদুর নাতিদের ফার্স্ট হওয়ার খবর তোলা থাকল, আর—"

তোলা নেই।

সেকথা শুনেছেন রামকালী। নবকুমার বলেছে। নাতিদের সঙ্গে দেখা হল না বলে দুঃখ প্রকাশও করেছে। রামকালী বলেছেন, "তা সত্যি, দেখি নি অনেক দিন। জলপানি পেয়েছে, শুনে খুশি হলাম।"

এসব গত রাত্রের কথা।

সুহাস জানে না। সুহাস নিজের লজ্জা ঢাকতে তাড়াতাড়ি ওদের কথা তোলে।

রামকালী মৃদু হেসে বলেন, "নাতির ফার্স্ট হওয়া আহ্লাদের কথা, কিন্তু নতুন কথা নয় দিদি, নাতনীর ফার্স্ট হওয়াটাই নতুন কথা!...আশীর্বাদ করি সুখী হয়, সৌভাগ্যবতী হও!"

সত্যর দিকে ফিরে বলেন, "মন খুলেই আশীর্বাদ করলাম রে!"

সত্যর চোখ আবার জলে ভরে আসে।

বাবার কথাবার্তার ধরন বদলে গেছে। চিরদিনের সেই দূরত্ব বজায় রাখা মাপা-জোপা কথার জায়গায় এখন যেন নিকটের সুর।

সংসার থেকে মুখ ফিরোবার কালে কি সহসা সংসারের প্রতি মমত্ববোধ করছেন রামকালী?

নাকি তাঁর এই সৃষ্টিছাড়া সংসার-ছাড়া মেয়েটার কার্যকলাপ তাঁকে বিচলিত করেছে?

যাত্রাকাল যত নিকটবর্তী হয়, সত্যর গলার শব্দ তত ভার হয়ে আসে। "থেকে যাও" বলে অনুরোধ করারই বা পথ কোথা? এখানে একমুঠো ভাত খাবার অনুরোধ চলবে না! যেতেই দিতে হবে।

ছোট ছোট কথা, ছোট ছোট নিশ্বাস!

"কবরেজী কি ছেড়ে দেবে বাবা?"

"ছেড়ে দেব? না ছেড়ে দেব কেন সত্য? ওই বিদ্যেটুকু দিয়ে যতটুকু যার উপকার হয়—তবে পেশাটা ছেড়ে দেব।"

অর্থাৎ "দক্ষিণা"টা বাদ।

"খুব কষ্ট করে থাকবে না তো বাবা?"

"বিশ্বনাথের খাসমহলে কষ্ট কিরে পাগলী!"

"শরীর-অশরীরে এই বেয়াড়া অবাধ্য মেয়েটা একটু খবর পাবে তো বাবা?"

"সে বাপু এখন বাক্যদত্ত হতে পারছি না।"

"সে জানি! সে কি আর জানতে বাকী আছে আমার!"

নবকুমার পায়ের ধুলো নিয়ে বলে, "কবে যাত্রা?"

"এই সামনের অষ্টমী তিথিতে নৌকা ছাড়বে।"

"নৌকো!" নবকুমার সাহসে ভর করে বলে, "কেন এখন তো রেল-গাড়ি চলছে—"

"চলছে! নৌকোও তো চলে এসেছে।" রামকালী হাসেন, "সে তো চলৎশক্তি হারায় নি।"

"ওতে একদিনে পৌঁছে যেতে—", সত্য এগিয়ে এসে বলে।

রামকালী মৃদু হাসেন, "অত তাড়াতাড়িই বা কী? মুমূর্ষু রোগী দেখতে তো যাচ্ছি না? তীর্থের পথটাই তীর্থ, পথটাকে চোখ বুজে অতিক্রম করে লাভ কি! এ একেবারে মা গঙ্গার কোলে চড়ে বসবো, কোলে কোলে চলে যাব।"

"বাবা ঠিকানা?"

"ঠিকানা? সে কি আমি এখান থেকে ঠিক করে যাচ্ছি রে?"

"গিয়ে পৌঁছনো খবরে জানাবে তা হলে?"

"এই দেখ! এ মেয়ের কেবল সত্যবন্দী করিয়ে নেবার ফন্দী!"

"হবেই তো! যেমন নাম রেখেছ।"

একেবারে যাবার সময়, রামকালী সহসা বেনিয়ানের পকেট থেকে দুখানি পাকানো কাগজ বার করে বলেন, "এই নাও, এই দুটি জিনিস রাখো।"

"কী এ?"

সত্য হাত পাতে না, চমকে তাকায়।

রামকালী বলেন, "একখানি তোমার জন্মপত্রিকা। আমার কাছে ছিল এযাবৎ—"

"ও আমি নিয়ে কি করব বাবা?"

"থাক! থাকা ভাল। আর এইটা—", রামকালী একটু থামেন, "দেশের বিষয়-আশয় যা কিছু বংশের ছেলেদেরই থাকল! ত্রিবেণীতে আলাদা কিছু লাখরাজ জমি ছিল, সেটা তোমার নামে—"

"না বাবা না", সত্য কেঁদে ওঠে, "ও আমি চাই না। আমি তোমার মেয়ে-সন্তান, শুধু স্নেহের অধিকারী—"

"তা এটুকু সেই স্নেহেরই চিহ্ন ধরে নাও।"

"বাবা গো, চিহ্ন দিয়ে স্নেহ বুঝবো তোমার? না বাবা দরকার নেই আমার।"

সত্য হাতও পাতে না, চোখের আঁচলও নামায় না।

এত কান্না বোধ করি সারা জীবনে কাঁদে নি সত্য। মা মরতেও নয়!

রামকালী মুখটা ফিরিয়ে আত্মস্থ করে নেন নিজেকে, তার পর নবকুমারের দিকে বাড়িয়ে দিয়ে বলেন, "রাখো!"

নবকুমার সত্যর এই বাড়াবাড়িতে চাঞ্চল্য বোধ করছিল।

ভাবছিল, "ছেলে নেই, মেয়ের তো সবই পাবার কথা। বলে মহারাণী

ভিক্টোরিয়া রাজ্যটাই পেলেন। সে সব কিছুই না, মুষ্টিভিক্ষের উপহার, তাও মেয়ে নিচ্ছেন না। অতএব নবকুমারের হাত বাড়াতে দেরি হয় না।

রামকালী পলাকিতে ওঠেন।

আপাততঃ পালকিতেই চড়লেন। কলকাতার বিশিষ্ট কয়েকটি দেবস্থান দেখবেন, তার পর নৌকোয় উঠবেন। রেলটা পছন্দ করেন না রামকালী। বলেন, "তেমন তাড়া না থাকলে দরকার কি?"

পালকিটা যতদূর দেখা যায়, দরজায় দাঁড়িয়ে দেখে সত্য। তার পর বাড়ির মধ্যে ঢুকে এসে বসে পড়ে। অনেকক্ষণ পরে চোখ মুছে নিশ্বাস ফেলে বলে, "নেহাত নিরুপায় যদি না হতাম, ঠিক আমি বাবার সঙ্গে চলে যেতাম!"

নবকুমার বলে, "তা নিরুপায় আর কি? ক'টা দিন নয় সুহাস চালিয়ে দিত, গেলেই পারতে! যে দুদিন না কাশী যান উনি, থেকে আসতে! বললে না তো?"

সত্য আর একটা লজ্জা আর ক্ষোভ মেশানো নিশ্বাস ফেলে বলে, "সংসার চালানোর কথা নয়! অন্য কথা! শরীরের অবস্থাই মনে হচ্ছে আমার ভাল নয়! জানি না বুড়ো বয়সে আবার কপালে কী গেরো আছে—"

নবকুমার কিছুক্ষণ হাঁ করে তাকিয়ে থাকে সত্যর সেই লজ্জা-ক্ষুব্ধ বিপন্ন মুখের দিকে, খবরটা হৃদয়ঙ্গম করতে তার কিছুক্ষণ লাগে। তারপর অকস্মাৎ এক অপ্রত্যাশিত পুলকে রোমাঞ্চিত হয়ে ওঠে সে।

ওঃ ভগবান!

এইবার তাহলে সত্যর পায়ে একটু ছেকল পড়বে! এই ছেকল পড়ার কথাটাই সব চেয়ে আগে মনে পড়ে নবকুমারের। আর তাতেই আহ্লাদ উথলে ওঠে। হঠাৎ সত্যর একটা হাত চেপে ধরে বলে, "সত্যি?"

আস্তে হাতটা ছাড়িয়ে নিয়ে সত্য বলে, "আহ্লাদে নাচবার কিছু নেই।"

## উনচল্লিশ

ভরা দুপুর।

নৌকো মাঝগঙ্গায়।

দাঁড়টানার একটানা একটা শব্দ ছাড়া আর কোনো শব্দ নেই। শুধু খানিক খানিক সময় অন্তর দাঁড়ি-মাঝিদের এক-একটা দুর্বোধ্য হুঙ্কার স্তব্ধ প্রকৃতিকে যেন চমকে চমকে দিচ্ছে।

নৌকোর আশেপাশে, দাঁড়ের ধাক্কায় ভেঙে পড়া জলের বৃত্তরেখা, দূরে ঢেউ খেলানো জলের রেশম চিকন গায়ে বাতাসের মৃদু কাঁপন।

সেই ঢেউ খেলানো ঘি-রঙা রেশমী ওড়নার গায়ে হীরেকুচি রোদের উজ্জ্বল সমারোহ।

রামকালী সেই সমারোহের দিকে তাকিয়ে স্তব্ধ হয়ে বসেছিলেন।

ভরদুপুরের অচঞ্চল গঙ্গা. নৌকোর গতি মৃদু-মন্থর, তাই ভিতরে আলোড়ন নেই।

কিন্তু মনের ভিতরে ?

যে মন ওই স্তব্ধ দেহদুর্গের মধ্যে চিরদিন সমাহিত থেকেছে ?

না, আলোড়ন নয়, শুধু যেন সেই চিরসমাহিত মনটাকে আজ একটু মুক্তি দিয়ে ফেলেছেন রামকালী। ছেড়ে দিয়েছেন ইচ্ছেমত ঘুরে বেড়াবার জন্যে।

এই আটষট্টি বছর ধরে যে দীর্ঘ প্রান্তরটা পার হয়ে এলেন রামকালী, সেই প্রান্তরের এ-প্রান্ত থেকে ও-প্রান্ত অবধি পাক খেয়ে বেড়াচ্ছে সেই হঠাৎ ছাড়া পাওয়া মনটা।

এর আগে কোন দিন এমন করে স্মৃতি-রোমন্থন করেন নি রামকালী। আজ করছেন। হয়তো বা অজ্ঞাতসারেই করছেন।

আজ সংসারের কাছ থেকে বিদায় নিয়েছেন রামকালী, পিঠ ফিরিয়েছেন তার দিকে। কিন্তু বিদায় গ্রহণের প্রাক্কালে কত ব্যবস্থা, কত হিসেবনিকেশ, কত নির্দেশ, কত বন্দোবস্ত!

গ্রামে যে টোলটি স্থাপন করেছেন, যে দুঃস্থ বিদ্যার্থী কজনের প্রতিপালনের ভার গ্রহণ করেছেন, একজন কবিরাজ বসিয়ে যে দাতব্য কবিরাজখানাটি প্রতিষ্ঠা করেছেন, গ্রীষ্মের দিনের জন্যে যে জলসত্রটি খুলেছেন, সেগুলি যাতে

বন্ধ হয়ে না যায়, তার জন্য উচিতমত নিষ্কর জমি দানপত্র করে দিয়ে আসতে হল। যে কজন দুঃস্থ পণ্ডিত বৃত্তি পেয়ে আসছিলেন, তাঁদের বৃত্তি বজায় রাখার জন্যও জমি ব্যবস্থা করতে হল। তাছাড়া বরাবর গ্রামের কন্যাদায়গ্রস্ত দরিদ্র পিতা, অবীরা অসহায়া বিধবা, রুগ্ণ অপটু পুরুষের, অথবা মাতৃপিতৃহীন শিশুর একরকম আশ্রয়স্থল ছিলেন রামকালী।

দূর দূর জায়গা থেকেও লোক এসে হাত পেতেছে রামকালীর কাছে।

এসব লোক যাতে একেবারে না বঞ্চিত হয়, একেবারে না বিতাড়িত হয়, তার জন্যও রাসুকে নির্দেশ দেওয়া হয়েছে, একখানা বড় তালুকের মাধ্যমে।

অবশ্য রাসু যদি নিয়ম বজায় না রাখে, রাসু যদি সে তালুকের উপস্বত্ব আত্মসাৎ করে, করবার কিছু নেই। কারণ এটা একটা অনিয়মিত ব্যাপার।

তবু রাসুকেই ভার দিয়ে আসতে হল। রাসু ছাড়া আর কে মানুষ হল? নেড়ুটার তো উদ্দেশই পাওয়া গেল না প্রায়। ঠিকানা না জানিয়ে দু'একটা চিঠি দিয়ে ছিল কবে কবে যেন। তাতেই জানা আছে, মরে নি বেঁচে আছে। রাসুর আর ভাইগুলো তো অমনিষ্যি। সেজকাকার দুই ছেলে কুচুটের রাজা। রাসুর বড় ছেলেটা বাবুর শিরোমণি হয়ে উঠছে। হচ্ছে সারদার দোষেই কতকটা।

সারদা যেন স্বামীর সঙ্গে রেষারেষি করে ছেলেকে 'বাবু' করে তুলতে বদ্ধপরিকর। সব কথায় বলে, 'ও পারবে না!'

ওই একটা মেয়ে! অদ্ভুত উল্টোপাল্টা!

রামকালী নিশ্বাস ফেলে ভাবলেন, ওর বিধাতা কি ওকে কতকগুলো উল্টোপাল্টা জিনিস দিয়েই তৈরী করেছিলেন, নাকি জীবনটা ওর উল্টোস্রোতের মুখে পড়ল বলেই?

রামকালী ওর হদিস পান না।

কখনো ওর ভারসহ কর্মনিষ্ঠা, ওর অসাধারণ নৈপুণ্য, ওর অগাধ সহিষ্ণুতা দেখে তাক লেগে যায়, কখনো ওর বিস্ময়কর নির্লিপ্ততা, দৃষ্টিকটু ঔদাসীন্য দেখে স্তব্ধ হতে হয়।

দুর্গোৎসবের সমস্ত ভার সারদা একা মাথায় তুলে নিতে ভয় পায় না, দিয়েও নিশ্চিন্ত হন রামকালী। কিন্তু এবারে হঠাৎ সারদা শান্ত ঘোষণায় জানিয়ে দিল, খুড়োঠাকুর যেন এ ভার আর কারো উপর ন্যস্ত করেন।

কেন?

'কেন'র কিছু নেই।

বাড়িতে তো আরো লোক আছে।

গ্রামের কজন বয়স্কা ব্রাহ্মণ-কন্যাকে ডেকে রামকালী জানিয়েছিলেন বড় বৌমার শরীর অসুস্থ, অতএব তাঁরা যদি—

তা তাঁরা এসেছিলেন, তুলেও দিয়েছিলেন পূজো।

কিন্তু অনেক সন্ন্যাসীতে গাজন নষ্ট!

পুরোহিত পূজোয় বসে হাতের কাছে উপকরণগুলি ঠিকমত না পেয়ে রেগে আগুন।

তবু রামকালী যেন সারদার উপর রাগ করতে পারেন না। পারেন না অগ্রাহ্য করতে। অনুভব করেন, সারদার মধ্যে 'বস্তু' ছিল, কিন্তু ভাগ্যের প্রতিকূলতায় সেটা খণ্ড খণ্ড হয়ে গেছে।

ভাগ্যের প্রতিকূলতায়?

এইখানেই কোথায় যেন একটা খোঁচ। অনেকবার ভেবেছেন রামকালী, ভাগ্য ছাড়া আর কি? মানুষ তো নিমিত্ত মাত্র, কিন্তু সে বিশ্বাসে অটুট থাকতে পারেন নি।

যাক্, তবু সকলের যথাসাধ্য সুব্যবস্থা করে এসেছেন রামকালী, এখন যার যা নিয়তি। তথাপি অনেকগুলো মুখ যেন হতাশ দৃষ্টি মেলে তাকাচ্ছে রামকালীর দিকে। যেন বলছে…ফেলে চলে গেলে আমাদের?…সত্যি!… কই যাবে এ কথা তো বল নি কোনদিন? আমরা যে বড় নিশ্চিন্ত ছিলাম!

এই মুখগুলোর মধ্যে সারদার মুখটা বড় স্পষ্ট, সারদার চোখটা বড় তীব্র। হতাশা নয়, যেন সে দৃষ্টিতে অভিযোগ।

কিন্তু অনেক বছর আগে আর একবার যখন সংসার ত্যাগ করেছিলেন রামকালী?

তখন কি একবারও পিছনপানে তাকিয়েছিলেন? নাঃ! কী হালকা, কী বন্ধনহীন মন নিয়ে সেই যাওয়া!

বৈরাগ্যের কারণটা নিতান্তই স্থূল ছিল সত্যি, বাপের খড়ম থেকে সে বৈরাগ্যের উদ্ভব। রাগ দুঃখ অভিমান ক্ষোভ সব মিলিয়ে তীব্র একটা অনুভূতি যেন ঠেলে ঘরের বার করে দিয়েছিল সেই কিশোর বালককে, যাকে এখন যেন চোখের সামনে দেখতে পাচ্ছেন রামকালী।

ছেলেটা একখানা নৌকোর পাটাতনের মধ্যে ঢুকে বসে রইল সারাটা দিন, কেউ তেমন লক্ষ্য করল না, একসময় ছেড়ে দিল নৌকো। ছেলেটা রইল ঘাপটি মেরে।

তার পর অনেকক্ষণের পর ধরা পড়ল।

তখন নৌকো অনেক এগিয়েছে।

রামকালী দেখছেন, মাঝি-মাল্লারা জেরা করছে ছেলেটাকে। ছেলেটা স্বচ্ছন্দে উত্তর দিচ্ছে—তার কেউ কোথাও নেই, গরীব ব্রাহ্মণসন্তান, ভাড়া-টাড়া দিতে পারবে না, নৌকো যেখানে যাবে, সেখান পর্যন্ত যদি তাকে দয়া করে নিয়ে যায় তারা।

অবস্থা বুঝে মমতাবশতঃই হোক, অথবা দেবকান্তিরূপ দেখেই হোক, ছেলেটাকে তারা সমাদর করে নিয়ে গিয়েছিল মুকস্থদাবাদ অবধি।

সেখানে মিলে গেল গোবিন্দ গুপ্তর আশ্রয়।

সে যেন ঈশ্বরের প্রত্যক্ষ আশীর্বাদের মত।

সেই নিতান্ত কিশোর ছেলেটার মনে হয়েছিল, পৃথিবীটা এত বড়! ভগবান এত দয়ালু! অথবা ইনিই ভগবান? পুরাণ উপপুরাণের গল্পের মত ছদ্মবেশ ধরে রামকালীকে কৃপা করতে এসেছেন?

গঙ্গার ঘাটেই বসেছিল ছেলেটা।

কবিরাজ স্নানে এসেছিলেন।

থমকে দাঁড়িয়ে পড়ে বললেন, "চিনছি না তো তোমাকে? কাদের ছেলে বাবা?"

এখন ভেবে হাসি পাচ্ছে, রামকালী স্বচ্ছন্দে বলেছিলেন, "তোমার সে খোঁজে দারকার কি?"

"দরকার কিছু আছে বৈকি!" গোবিন্দ গুপ্ত একটু হেসে বলেছিলেন, "কাদের ছেলে, কেন একা ঘুরে বেড়াচ্ছ, রীত-চরিত্তিরই বা কেমন, এসব না জানলে চলবে কেন?"

"চলবে না?"

"না। ভিনগাঁয়ের ছেলেকে বিশ্বাস কি?"

পরে জেনেছিলেন রামকালী, ওটা একটা চালাকি। রাগিয়ে দিয়ে পরিচয় আদায়ের চেষ্টা। কিন্তু সেদিন সেই ছেলেটার সে কথা বোঝবার ক্ষমতা ছিল না। সে তাই ক্রুদ্ধগলায় বলে উঠেছিল, "বিশ্বাস করতে কে পারে

ধরেছে তোমায়? আমার ইচ্ছে আমি বসে আছি। ঘাট কি তোমার কেনা।"

সেই সৌম্যদর্শন প্রৌঢ় ছেলেটার কথায় যে বেশ কৌতুক অনুভব করেছিলেন, তাতে সন্দেহ নেই। এবং ইচ্ছে করেই খানিকক্ষণ ধরে বাদ-বিতণ্ডা চালিয়েছিলেন মজা উপভোগ করতে।

তার পর কেমন করেই যেন সন্ধি হয়ে গেল। আর কেমন করেই যেন ছেলেটা আশ্রয় পেয়ে গেল তাঁর কাছে।

কিন্তু শুধুই কি আশ্রয়?

নিঃসন্তান দম্পতির হৃদয় উজার করা ভালবাসার অধিকারী হয় নি সেই মুখর ছেলেটা?

আস্তে আস্তে সেই মুখরতা চপলতা সব অন্তর্হিত হয়ে স্থির শান্ত মেধাবী একটি ছাত্রে পরিণত হল সে। আর শুধু স্নেহেরই নয়, তাঁদের যথাসর্বস্বেরই উত্তরাধিকারী হয়ে উঠল।

আশ্চর্য! তবু এক দিনের জন্যে নিজে হাতে রেঁধে খাওয়ান নি কবিরাজ-গৃহিণী। অন্য এক ব্রাহ্মণবাড়িতে খাওয়ার ব্যবস্থা করে দিয়েছিলেন।

সমস্ত দৃশ্যগুলো যেন হঠাৎ চোখের উপর জলজ্বলিয়ে উঠছে।

রামকালী আবদার করছেন, জেদ করছেন, "আমি তো তোমাদের জাতেরই হয়ে গেছি" বলে যুক্তি খাড়া করছেন, কবিরাজ-গৃহিণী হাসিভরা মুখ আর চোখভরা জল নিয়ে বলছেন, "পাগলা ছেলে, তাই কখনো হয়?"

"তোমাদেরও তো পৈতে আছে—"

বলেছিলেন রামকালী।

গোবিন্দ গুপ্ত হেসেছিলেন, "আছে, তা সত্যি। তবে কি জানিস? সবেরই তো জাত থাকে? কেউটে গোখরো আর ঢোঁড়া বোড়া যেমন এক নয়, তেমনি তোর পৈতে আর আমার পৈতে এক নয়। তোকে তো আমার দত্তক নিতে ইচ্ছে করে, কিন্তু নিই না। কখন কি অপরাধ ঘটে কে জানে।"

স্নেহের সঙ্গে শ্রদ্ধার এক আশ্চর্য সংমিশ্রণ।

রামকালী প্রথমে বলেছিলেন, "আমার কেউ কোথাও নেই।"

তারপর ধীরে ধীরে সবই প্রকাশ পেয়ে গিয়েছিল।

গোবিন্দ গুপ্ত বলতেন, "দেখ, তোর মা-বাপকে খবর না দেওয়া আমার পক্ষে মহাপাপ হচ্ছে, তুই নিষেধ করিস না, আমি কোন প্রকারে খবর দিই।"

রামকালী বলতেন, "কেন ? আমি বুঝি তোমার চক্ষুশূল হচ্ছি এবার ? বেশ, পুণ্যির ভরা করে খবর দাও তুমি, দেখবে আবার পাখী ফুড়ুৎ !"

কবিরাজ-গৃহিণী ঝাট্ ঝাট করে শিউরে উঠতেন। বলতেন, "তুমিই বা পাপ-পাপ করে ব্যস্ত হচ্ছ কেন বাপু ? ওর মা-বাপ, ও বুঝবে। ছেলের প্রাণ যদি 'মা' বলে না কাঁদে, বুঝতে হবে মায়ের প্রাণে কোথাও ঘাটতি আছে।"

"মায়ের প্রাণে কি ঘাটতি থাকে বড়বৌ ?"

কবিরাজ বলতেন সহাস্যে।

রামকালী চড়ে উঠতেন। বলতেন, "আছে। খুব আছে। আমাকে মা দু-চক্ষে দেখতে পারে না। নইলে পিসি যখন শাসন করে, তখন ইচ্ছে করে করে আমার নামে আরো লাগায় ?"

"সে বোধ হয় ননদের ভয়ে—"

"ইঃ, ভারী আমার ভয় ! মায়ার চেয়ে ভয় বড় হল !"

পরে অনেক সময় ভেবেছেন রামকালী, সত্যি, মার জন্যে তো একটুও মন কেমন করত না তাঁর। বরং কবিরাজ-গৃহিণী যখন অসুখে পড়তেন, আর শেষে যখন মারা পড়লেন, লুকিয়ে লুকিয়ে কেঁদে কেঁদে শিরঃপীড়া জন্মে গিয়েছিল।

কেন এমন হয়েছিল ?

রামকালী নিষ্ঠুর ?

না তার মা-বাপই স্নেহহীন ?

বাপের সম্পর্কে এক কথায় রায় দিয়ে দিলেও মায়ের সম্পর্কে সে রায় দিতে একটু বাধতো। হয়তো বিবেকেই বাধতো।

কিন্তু জীবনের এই শেষপ্রান্তে এসে যখন জীবনটাকে ওই ফেলে আসা গঙ্গার স্রোতের মতই সম্পূর্ণ আর স্পষ্ট দেখতে পাচ্ছেন, তখন রামকালী নিশ্বাস ফেলে ভাবলেন, ভালবাসা জীবনে সেই একবারই লাভ করেছিলেন।

সেই এক প্রৌঢ় দম্পতির কাছে।

সারা জীবনে অনেক পেয়েছেন রামকালী, শ্রদ্ধা সমীহ ভয় ভক্তি, ভালবাসা পান নি। সবাই তাঁকে দূরে রেখেছে, দূরে থেকে প্রণাম জানিয়েছে।

রামকালীর নিজেরই দোষ।

দূরত্বের গণ্ডি নিজেই রচনা করেছেন তিনি। ইচ্ছে করে নয়, স্বভাবে।

কোনদিন কি ভাবতে পেরেছেন তিনি, গ্রামের কোনো কাজেকর্মে তিনি ব্রাহ্মণ-ভোজনের সারিতে পাত পেতে বসেছেন? ভাবতে পেরেছেন তিনি কোথাও 'দান' নিচ্ছেন?...কারো চণ্ডীমণ্ডপে গিয়ে বসে গালগল্প করছেন? তাস-পাশা খেলছেন?

ভাবলে হাসি পাবে কি, ভাবতেই পারেন নি।

অথচ গ্রামের অনেক কুলীন সন্তানই এমনি সাধারণের ভূমিকায় জীবন কাটাচ্ছেন।

কৌলীন্যটার সত্যকার বাস তবে কোথায়?

কিন্তু আজ সংসারকে পরিত্যাগ করে যাবার সময় হঠাৎ মনে হচ্ছে রামকালীর, সারা জীবন বিজয়ীর ভূমিকা নিয়ে কাটালাম, কিন্তু সত্যি কি বিজয়ী হতে পেরেছি?

তা হলে কেন মনে হচ্ছে, ভয়ানক একটা লোকসানকে টেনে এনেছেন তিনি সারাজীবন ধরে?

লোকসানটা কী? পরাভবটা কোথায়?

লোকসানের কথা ভাবতে অপ্রাসঙ্গিক একটা কথা মনে এল রামকালীর। কিংবা অপ্রাসঙ্গিক নয়।

সত্য বড় আক্ষেপ করে বলেছিল, "এই খেদ রয়ে গেল বাবা, তোমায় এক দিন রেঁধে খাওয়াতে পারলাম না!"

আচ্ছা কতটুকু ক্ষতি হত রামকালীর, যদি সত্যর এই খেদটুকু না রাখতেন? নিয়মের সেই সামান্যতম হানির লোকসানটাই কী মস্ত একটা লোকসান হত?

রামকালী তাঁর জীবনে যে বস্তুকে পরম মূল্য দিয়ে এসেছেন, সত্যিই কি সেটাই মূল্যের শেষকথা?

যদি তাই হয়, তবে কেন বারবার ভুবনেশ্বরী অদ্ভুত এক বিজয়িনীর হাসি হেসে চোখের সামনে এসে দাঁড়ায়?

কেন বলে, "জীবনে তো অনেক পেলে, পাওয়ার গৌরবে পৃথিবীর দিকে তাকিয়ে দেখ নি, কিন্তু আসল ঘরটাই যে ফাঁকা পড়ে রইল তোমার, সে হিসেব করেছ কোন দিন? কর্তব্যই করলে চিরকাল, ভালবাসতে পারলে কাউকে?"

মনের মধ্যে ডুব দিয়েছেন রামকালী।

ভালবাসা? কার জন্যে সঞ্চিত থেকেছে?

সত্যর মুখ ছাড়া আর কোনও মুখ চোখে ভেসে উঠছে না।

আর সব যেন 'জীবে'র প্রতি করুণা।

সত্য আছে হৃদয়ের নিভৃতে অনেকখানি জায়গা দখল করে। কিন্তু সেটুকু কি সত্যকে কোন দিন জানতে দিয়েছেন রামকালী? জানানো দুর্বলতা ভেবে অনবরত বালি চাপা দিয়ে আসেন নি কি?

হঠাৎ 'দুর্গা দুর্গা' করে উঠলেন রামকালী। ছেড়ে দেওয়া মনকে যেন বেঁধে ফেললেন। বললেন, "ওহে মুঙ্গেরে পৌঁছবে কখন নাগাদ?"

মাঝি বলল, "আজ্ঞে কর্তা, এই তো এসে পড়লাম বলে—"

"আচ্ছা ভাল! কষ্টহারিণীর ঘাটে নৌকো বাঁধবে।"

## চল্লিশ

সাধন সরল পিসির কাছে দেওয়া প্রতিশ্রুতি ভঙ্গ করে নি, তবু সবই প্রকাশ হয়ে পড়ল। প্রকাশ হয়ে পড়ল সত্যর দীনতা, আর তার ভাইপোদের মিথ্যা কথা।

কাঁচা-পাকা চুল; বেঁটে খাটো শক্ত সমর্থ চেহারার যে ভদ্রলোকটির বাসা খুঁজে খুঁজে সেদিন পিসির দেওয়া চিঠিখানা পেশ করে এসেছিল ওরা, সেই ভদ্রলোক তার পরের রবিবারেই সকালে এদের এখানে এসে হাজির হলেন।

এ হেন সম্ভাবনার কথা স্বপ্নেও মনে আসে নি ওদের। অবশ্য সেদিন ত্রস্ত শঙ্কিত পলায়নপর ছেলে দুটোকে প্রায় জোর করে ধরে দাঁড় করিয়ে তাদের নাম কি, দেশ কোথায়, কলকাতার বাসা কোন্ রাস্তায়, ইত্যাদি পুঙ্খানুপুঙ্খ জেনে নিয়েছিলেন ভদ্রলোক, তথাপি সেটাকে নিছক কৌতূহল

ছাড়া কিছু ভাবে নি এরা দুই ভাই। সন্দেহমাত্র করে নি, ভদ্রলোক দু-দিন না যেতেই "কৈ গো খোকারা," বলে এসে হানা দেবেন।

এ যে বিনা মেঘে বজ্রাঘাত।

ভয়ে প্রাণ উড়ে গেল ওদের।

সভয়ে পরস্পর মুখ চাওয়াচাওয়ি করল দু'ভাই, তার পর সরল নিঃশব্দে দুটো হাত উল্টে এমন একটা বেপরোয়া ভঙ্গী করল, যার অর্থ দাঁড়ায়—"তা আমাদের কী দোষ? আমরা তো ওনাকে আসতে বলি নি, পিসি বারণ করে দিয়েছিল তাই না—"

কিন্তু—

এটাও বিনা শব্দে শুধু চোখের ইশারায় উচ্চারিত হল, কিন্তু আমরা সেদিন মিছে কথা বলেছি। মা যখন বলল, ইস্কুল থেকে ফিরতে দেরি কেন, তখন বলেছি ইস্কুলে বল খেলা ছিল।

কিন্তু এত সব ভাববিনিময় মুহূর্তেই ঘটল, কারণ ইত্যবসরেই ভদ্রলোক বাড়ির চৌকাঠ ডিঙিয়ে উঠোনে এসে দাঁড়িয়ে বাজখাঁই গলায় পুনঃ প্রশ্ন করেছেন, "খোকারা বাড়ি নেই নাকি?" এবং সত্যবতী মাথার কাপড় টেনে রান্নাঘর থেকে বেরিয়ে এসে স্পষ্ট গলায় উচ্চারণ করেছে, "তুড়, দেখ তো কে। জিজ্ঞেস কর কাকে চান।"

তুড়ুকে আর কষ্ট করে জিজ্ঞেস করতে হল না, যাঁর কানে যাবার স্বচ্ছন্দেই গেল। আর তিনি সহাস্যে এগিয়ে এসে উত্তর দিলেন, "ননদাই গো ননদাই, আপনি হচ্ছেন শ্যালাজ ঠাকরুন।"

শুনে সত্যবতী হাঁ!

এইমাত্র নবকুমার বাজারে গেল, আর এখন এই ঝামেলা! কে জানে লোকটা কে! কোন বদবুদ্ধি লোক, না বাসা ভুল করে—সেই কথাটাই বলে সত্যবতী, ছেলেদের মাধ্যম মাত্র করে, "তুড়ু, বল আপনি বোধ হয় বাসা ভুল করেছেন—"

"বাসা ভুল!"

ভদ্রলোক হেসে উঠলেন, "মুকুন্দ মুখুয্যে এত কাঁচা ছেলে নয় যে উচিতমত তল্লাস না করে কারুর অন্দরে ঢুকে পড়বে। দস্তুরমত পাড়ার লোককে শুধিয়ে সঠিক জেনে তবে ঢুকেছি। বলি তুমি বারুইপুরের নীলাম্বর বাঁড়ুয্যের ব্যাটা নবকুমার বাঁড়ুয্যের পরিবার নয়? অস্বীকার কর?"

বলে আপন রসিকতায় হেঁ হেঁ করে টেনে টেনে হাসতে থাকেন।

কথার ভাষা এবং ভঙ্গিমা এমনি অমার্জিত যে, রাগে আপাদমস্তক জ্বলে যায় সত্যবতীর। নিঃসন্দেহ যে কোন বদলোক, নামটা পরিচয়টা সংগ্রহ করে বাড়ি ঢুকে পড়ে ভয় দেখাতে চায়।

চাক। সত্য বামনীকে চেনে না।

দৃঢ় আর বিরক্তস্বরে বলে ওঠে সত্যবতী, "তুড়ু, বল পাড়া-পড়শীকে শুধিয়ে কারুর নাম পরিচয় জানা এমন কিছু কঠিন কাজ নয়। আমরা ও নামে কাউকে চিনি না, উনি যেতে পারেন।"

কিন্তু মুকুন্দ মুখুয্যে এত সহজে অপমানিত হন না। হাস্যকণ্ঠ বজায় রেখেই বলেন, "চেন না তা সত্যি। জানার সুযোগ আর ঘটল কই? তোমার ননদ ঠাকরুণ তো আমাকে ত্যাগ দিয়ে নিশ্চিন্দ আছেন। তা এতদিন পরে বিস্মরণ রাজার স্মরণ হল কেন, সেই কথা শুধোতেই আসা। কিন্তু খোকারা, তোমরা একেবারে চুপটি মেরে মুখটি সেলাই করে বসে আছ যে? সেদিন অত আলাপ পরিচয় হল, চিঠি পৌঁছে দিলে, আর আজ যেন চিনতেই পারছ না। মাকে বুঝি বল নি? তাই উনি 'সোবে' করছেন লোকটা গুণ্ডা বদমাশ!"

এতক্ষণ তাই-ই ভবছিল বটে সত্যবতী, কিন্তু ভদ্রলোকের শেষ কথাটায় যেন অকূল সমুদ্রে পড়ে।

এসব কি কথা!

বিন্দুবিসর্গও তো বুঝতে পারছে না সত্যবতী। নিজের ছেলেদের মুখের দিকে তাকিয়ে দেখল। সেখানে স্পষ্ট অপরাধীর ছাপ! কী এ?

লোকটা কি বারুইপুরের কেউ?

তুড়ু খোকা যখন দেশে গিয়েছিল তখন দেখেছে, এখন চিনতে পারছে না? কিন্তু "চিঠি" কিসের? ভগবান জানেন বাবা! একেই তো শ্বশুরবাড়িতে সত্যর নাম জাঁহাবাজ বৌ, আবার এককাঠি বাড়ল বোধ হয় সে বদনাম। ছেলে দুটো যেভাবে শুকনো মুখে দাঁড়িয়ে আছে, তাতে সন্দেহ নেই, ঘটেছে কিছু।

কিন্তু তথাপি মুখে হারে না সত্য। দৃঢ় হলেও একটু নরম স্বরে বলে, "খোকা, বল বাড়ির পুরুষজন এখন বাড়ি নেই, আপনি একটু ঘুরে আসুন। যা বলবার তাঁকেই বলবেন।"

মুকুন্দ মুখুয্যে এবার একটু গম্ভীর হন। বলেন, "বলবার আমার কিছুই ছিল না। তবে আপনার ননদ ঠাকরুন শ্রীমতী সৌদামিনী দেবী হঠাৎ তাঁর ত্যাগ দেওয়া স্বামীকে একখানা পত্তর কেন দিলেন, তারই তল্লাস করতে—"

"ঠাকুরঝি পত্র দিয়েছেন! আপনাকে! মানে আপনি—"

"যাক এতক্ষণে চিনলে? বাবাঃ, কোথায় ভেবেছিলাম শ্যালার বাড়িতে এসে একটু জামাই-আদর পাব, তা নয়—"

"কিন্তু ঠাকুরঝি চিঠি লিখেছেন!" সত্য আরক্ত মুখে বলে, "আমার বিশ্বাস হচ্ছে না—অসম্ভব।"

মুকুন্দ মুখুয্যে কথাটার অন্য অর্থ ধরেন। বলেন, "আহা, নিজে হাতে কি আর লিখেছে? কাউকে ধরে লিখিয়েছে নিশ্চয়। এই তো তোমার এই খোকারাই দিয়ে এল পরশুদিনকে—"

"আমার খোকারা? পরশুদিনকে।"

সত্যবতীও বিচলিত হয়।

বিচলিত স্বরে বলে, "তুড়ু! খোকা!"

তুড়ু-খোকার নত বদন, যে বদনে অপরাধের কালিমা।

সত্য যেন একটু অসহায়তা অনুভব করে, আর এই প্রথম বোধ করি নবকুমারের অনুপস্থিতিতে কাতরতা বোধ করে। মুকুন্দ মুখুয্যের চোখে সত্যর এই বিচলিত ভাবটা ধরা পড়তে দেরি হয় না। এবং ব্যাপারটা অনুধাবন করতেও দেরি হয় না। ছেলেমানুষদের যা হোক বুঝিয়ে চিঠিটা সৌদামিনী চুপিচুপিই পাঠিয়েছে। আগে এটা বুঝলে মুকুন্দ মুখুয্যে অন্যভাবে নিজেকে উপস্থাপিত করতেন। ছেলে দুটো থতমত খেয়ে যাচ্ছে, যাবেই তো, মা জননীটি যে থাণ্ডারনী তা তো বোঝাই যাচ্ছে। বাবাঃ, যেন পুলিসের ধমক।

কিন্তু মুকুন্দও পুলিসের বাবা।

আটঘাটটি বেঁধে তবে এসেছে। চিঠিটা সঙ্গে এনেছে। তবে ভদ্রলোকের ধারণায় একটু ভুল ছিল। ভেবেছিলেন সৌদামিনী নিশ্চয় কলকাতায় ভাইয়ের বাসায় এসেছে, আর ভাইপোদের সেটুকু চেপে যেতে বলেছে। নইলে সাতজন্মে যে কখনো কোন বার্তা দিল না, সে কেন হঠাৎ…কিন্তু ধারণাটা ভুল তা তো বোঝাই যাচ্ছে। সৌদামিনী এখানে নেই।

সত্যি, তবে কেন হঠাৎ—?

সে চিন্তা যাক। ফতুয়ার পকেট থেকে সৌদামিনীর সেই গোপনতম

দুর্বলতার ইতিহাসটুকু বার করে মেলে ধরেন মুকুন্দ মুখুয্যে দাওয়ার ধারে মেজেয়। আর দেখে এক মুহূর্তেই চিনে ফেলে সত্য—হাতের লেখাটা তারই বড় ছেলের। অর্থাৎ তুড়ুকে দিয়েই লিখিয়েছে সৌদামিনী।

সমস্ত ঘটনাটা স্পষ্ট হয়ে যেতে দেরি হয় না আর। দিনের আলোর মত স্পষ্ট হয়ে ওঠে। শুধু নিজের ছেলেদের এই দুর্বোধ্য আচরণটা অন্ধকারেই থেকে যায়। সত্যবতীকে বিন্দুবিসর্গ না জানিয়ে এত সব কাণ্ড করবার সাহস কি করে হল ওদের?

পড়ে থাকা চিঠিখানাতে চোখ ফেলামাত্রই পাঠোদ্ধার হয়ে গেছে, কারণ অক্ষরের ছাঁদ আর তার প্রতিটি টান, প্রতিটি বাঁক তো সত্যবতীর মুখস্থ।

না, প্রেমপত্র নয়, ভাইপোকে দিয়ে লেখানোয় আপত্তির কিছু নেই। সৌদামিনী লিখেছে—

পরমপূজনীয় শ্রীচরণকমলেষু—

বহুকালাবধি আপনার কোনো সংবাদাদি জানি না, আপনিও সংবাদ নেন না অধীনা জীবিত কি মৃত। আমার কথা থাক, আপনার সংবাদ পাইতে ইচ্ছা হয়। আমার ভ্রাতা নবকুমার কলিকাতায় বাসা করিয়া আছে, তাহার সহিত সাক্ষাৎ হইলে জানিতে পারি। ইহারা নবকুমার ভাইজীবনের পুত্র সাধনকুমার ও সরলকুমার। পত্রদানের ধৃষ্টতা মার্জনা করিবেন।

অধিক কি লিখিব। ভগবানের নিকট নিয়ত আপনার কুশল প্রার্থনা করি।

শতকোটি প্রণামান্তে

চরণের দাসী

শ্রীমতী সৌদামিনী দেবী।

পাঠোদ্ধার করে যেন স্তব্ধ হয়ে যায় সত্য। এই সৌদামিনী দেবী কোন্ সৌদামিনী? সেই তাদের সদুদি? সেই সদুদি নিয়ত ভগবানের কাছে সেই লোকটার কুশল প্রার্থনা করে? এই বেঁটে-খাটো খাটমুগুরে গড়নের আধবুড়ো লোকটার!

এও কি সম্ভব?

সৌদামিনী বিধবা নয় এইটুকু মাত্র জানা যেত ভাত খেতে বসার সময়। হেঁসেলের ভাতটা নিয়ে বসত সে মামীর সঙ্গে, ভাই-বৌয়ের সঙ্গে, মাছের ভাগটা নিয়ে। এই যা।

তা ছাড়া আর কখনো কোনদিন কোনো সময় তো টের পাওয়া যেত না সত্নর স্বামী আছে। আশ্চর্য! আশ্চর্য! মানুষ কী অদ্ভুত জীব গো! শুধু মনে থাকাই নয়, স্বামীর সংবাদের জন্য উতলা হয় সে! এতই হয় যে মান-মর্যাদা জলাঞ্জলি দিয়ে "চরণের দাসী" স্বাক্ষরিত চিঠি পাঠায়!

এ কী দীনতা!

এ কী দুর্বলতা!

বয়সকালে চিরদিন স্থির থেকে এখন এই ভাঁটা-পড়া বয়সে এমনই অস্থির হল যে মান-অপমান জ্ঞান হারাল?

সৌদামিনীর এই পদস্খলন যেন সত্যবতীর মাথাটা ধুলোয় লুটিয়ে দিল।

পদস্খলন!

হ্যাঁ, পদস্খলনই মনে হল সত্যবতীর। আর অকস্মাৎ তার বড় একটা যা না হয় তাই হল, দুই চোখ জলে ভরে উঠল।

তবু কষ্টে নিজেকে সামলে মাথার কাপড়টা আর একটু বাড়িয়ে সত্য বড় ননদাইয়ের পায়ের ধুলো নিয়ে শান্ত স্বরে বলে, "মনে কিছু করবেন না, চেনা-জানা তো নেই কখনো। দাওয়ায় উঠে বসুন। তিনি বাজারে গেছেন, এসে পড়বেন এখনই।"

গুরুজনদের সামনে "উনি" বলাটা নাকি অশোভন, তাই "তিনি" বলে সত্যবতী।

অবশ্য তাতে বুঝতে অসুবিধে হয় না সংসার করে ঝানু হয়ে যাওয়া মুকুন্দ মুখুয্যের। এতক্ষণে তিনি শালাবৌয়ের আচরণে প্রীত হন, এবং প্রণতাকে "থাক্ থাক্" করে সৌজন্য দেখিয়ে গর্বিত ভঙ্গীতে উঠে গিয়ে দাওয়ায় পাতা জলচৌকিতে জাঁকিয়ে বসেন।

সত্যবতীর চোখের ইশারায় ছেলেরাও তাদের নবলব্ধ পিসেমশাইকে প্রণাম করে এবং চোখের ইশারাতেই তামাক সেজে আনতে যায় সরল। যদিও নবকুমার তামাক খায় না, তবু তামাকের পাটটা বাড়িতে রেখেছে সত্যবতী অতিথি-অভ্যাগতের জন্য।

আপ্যায়ন করতে হবে বৈকি!

পিতৃঋণ মাতৃঋণ দেবঋণ গুরুঋণ তো অলক্ষ্য জগতের, আর তার শোধের কথা তো কথার কথা! আসলে কুটুম্বঋণের তুল্য ঋণ নেই, আর তার

শোধটা নিতান্তই প্রত্যক্ষ বাস্তব। দুর্লজ্ঘ্য নীতিকে লজ্ঘন করবে সত্য, লোকটা কুটুম্বনামের অযোগ্য বলে ?

তা পারে না।

এখন আর পারে না।

এ সেদিনের সেই কিশোরী সত্যবতী নয়, একদা যে শ্বশুরকে অপবিত্র জ্ঞান করে তার পুজোর গোছ করে দিতে অস্বীকৃত হয়েছিল। এ সত্যবতীর অনেক বাস্তববুদ্ধি হয়েছে। এখনকার সত্য জানে কতকগুলো ব্যাপারকে মনের সঙ্গে রফা করতে না পারলেও, বাইরে খানিকটা রফা করে নিতে হয়। নইলে অসামাজিকতা অভদ্রতা ইত্যাদির দায়ে পড়তে হয়। সংসার যখন করতে বসেছে, সামাজিকতার দায় পোহাতে হবে বৈকি।

তাই একটা নিশ্বাস ফেলে রান্নাঘরে ঢুকে উনুনে চাপানো হাঁড়িটা নামিয়ে রাখে। তারপর বড়ছেলেকে হাতের ইশারায় ঘরে ডেকে তার হাতে রসগোল্লা আনবার পয়সা দিয়ে ঘরের দরজার কাছে এসে বসে। যেখান থেকে সরাসরি না হলেও ননদাইকে অবলোকন করা যায়।

নবকুমার যতক্ষণ না ফিরছে, ততক্ষণ এই বন্ধন-যন্ত্রণা সইতেই হবে তাকে।

হুঁকোয় একটি সুখটান দিয়ে মুকুন্দ মুখুয্যে রাশভারী গলায় প্রশ্ন করেন, "কতদিন হল বাসা করে থাকা হয়েছে ?"

সত্য মৃদুস্বরে বলে, "অনেক দিন। সাত আট বছর।"

"বল কি ! তখন তো তুমি প্রায় কাঁচা যুবতী গো ! তা বুড়ো-বুড়ী যে মত দিল ? নাকি মরেছে তারা ?"

সত্যর ইচ্ছে হয় মুখের সামনে ঘরের দরজাটা বন্ধ করে দিয়ে বসে থাকে গুম্ হয়ে। কিন্তু করে না। সংক্ষেপে বলে, "আছেন। মত না দিলে চলবে কেন ? ছেলেদের লেখাপড়া—"

"হুঁ ! তা বটে, একালে তো আর পাঠশালে পড়া বিদ্যেয় চলবে না। তা মাত্তর ওই দুটিই নাকি ? কুচোকাচা দেখছি নে তো !"

এ কথার আর উত্তর কি দেবে সত্য, চুপ করেই থাকে। "আর হয় নি" এটা বলতেও বুঝি কোথায় কাঁটার মত একটু বাধে। অদৃশ্য সেই কাঁটাটা বুঝি আস্তে আস্তে অবয়ব নিচ্ছে এক নিভৃত অন্ধকারে।

মুকুন্দ কিন্তু নাছোড়, ফের বলেন, "বাপের সঙ্গে বেরিয়েছে বুঝি ?"

এ প্রশ্নের উত্তরটা সরলই দিয়ে ফেলে, "আমরা শুধু দুই ভাই।"

মুকুন্দ যে এর মধ্যে নিজের কী "ভাল" আবিষ্কার করেন কে জানে, সস্মিত মুখে বলেন, "তা ভাল! আপদের শান্তি! এ দিব্যি ঝাড়া হাত-পা হয়ে যাওয়া। এখন তীর্থ কর ধর্ম কর, দস্তিবিত্তি করে সংসার কর, কোনো বালাই নেই। বাবাঃ, আমার ঘরের এণ্ডি-গেণ্ডিগুলো দেখলে আমার মাথা কেমন করে। মানুষের ছাঁ তো নয়, যেন হাঁস-মুরগীর পাল।"

এবার বোধ করি সত্য বিরক্ত হতেও ভুলে যায়, চমৎকৃত হয়েই তাকিয়ে থাকে। বেটাছেলেতে যে এমন ধরনের কথা কইতে পারে এ তার জানা ছিল না। তার বাপের বাড়ির দেশে অনেককে দেখেছে সে, মেয়েলী বেটাছেলেও দেখেছে, দেখেছে নীলাম্বরকে, নবকুমারকে, সত্যর আদর্শ অনুযায়ী 'পুরুষ বেটাছেলে'র রূপ কোথাও দেখে নি সত্য, কিন্তু এ কী!

গ্রামের গাঁইয়ামির মধ্যেও এক ধরনের শোভন সভ্যতা আছে, এই শহুরে গেঁয়োটা এক কথায় বিশ্রী কুৎসিত।

অথচ দেখলে বোঝা যায় লোকটা এককালে 'সুপুরুষ' বলেই গণ্য হত। একটু বেঁটে বটে, তবে রংটি হর্তেলের মত, মুখাকৃতি দিব্য, কাঁচা-পাকা হলেও চুলে কেয়ারি আছে, আর সর্ব অবয়বে তোয়াজের চিহ্নটি পরিস্ফুট।

হাঁস-মুরগীর পালের সংসার হলেও, ভদ্রলোক নিজের তোয়াজটি ভালই বাগিয়ে নেন সন্দেহ নেই। সদুদির সতীনকে মনে মনে একপ্রকার ব্যঙ্গাত্মক তারিফ করে সত্য।

কিছুক্ষণ নীরবতা।

মুকুন্দ হুঁকো টানছেন, সত্য উৎকণ্ঠিত দৃষ্টিতে সদরের দরজার দিকে তাকিয়ে আছে, আর বেচারা সরল মনে মনে কাঠ হয়ে চুপচাপ দাঁড়িয়ে আছে উদ্যত বজ্রের নীচে প্রতীক্ষারতের মত। এই লোকটা চলে যাওয়ার পর যে তাদের বিচার হবে সে বিষয়ে সন্দেহ নাস্তি।

প্রতীক্ষার মুহূর্ত দীর্ঘ। সত্যর মনে হয় নবকুমার যেন কতকাল বাজারে গেছে! আর তুড়ুটাও কম দেরি করছে না। ময়রার দোকান তো এই কাছেই।

নীরবতা ভঙ্গ করলেন মুকুন্দ।

বলেন, "তা তোমার ননদ ঠাকরুনই বোধ হয় মামা-মামীর সেবা করছে?"

কণ্ঠে যেন একটু চাপা অসন্তোষ।

সত্য আস্তে বলে, "উনিই তো কাছে আছেন বরাবর।"

"তা থাকতেই হবে, বেটা বেটার-বৌ যখন উড়তে শিখেছে। কিন্তু স্বামীর সংসারের প্রতিও তো একটা কর্তব্য আছে? এই তো আমার ঘরে, সংসারটা একটা 'মানুষ' বিহনে ফুটোনৌকোর তুল্য। দ্বিতীয় পক্ষটি তো আমার হরঘড়ি আঁতুড়ঘরে ঢুকতে ওস্তাদ, বাচ্ছা-কাচ্ছাগুলোর হাড়ির হাল। এখন বড় গিন্নী এসে থাকলে সবদিকই রক্ষা হয়, আর তারও—"

বোধ করি নিতান্তই অসহ্য বিস্ময়ে স্তব্ধ হয়ে গিয়েছিল বলে, সত্য এতগুলো কথা বলবার অবকাশ দিয়েছিল লোকটাকে, কিন্তু স্তব্ধতার ঘোর কাটল। আর লোকটা যে সদ্য আগন্তুক, এবং হিসেবমত গুরুজন, সে কথা বিস্মৃত হয়ে মৃদু হলেও তীব্রস্বরে বলে উঠল, "আপনার অবিশ্যি সবদিক রক্ষে হয়, বিনি মাইনেয় রাঁধুনী-চাকরানী, ঘরুনী, সব পেয়ে যান, কিন্তু তাঁর কী উপকারটা হবে শুনি?"

মুকুন্দ মুখুয্যে ক্ষণকালের জন্য থতমত খেয়ে যান, কারণ এ হেন তীব্রতার মুখোমুখি দাঁড়াতে হবে, এ কল্পনা নিশ্চয়ই ছিল না তাঁর, তবে আত্মস্থ হতেও দেরি লাগে না। সেই আত্মস্থ ভঙ্গীতে মৃদুহাস্যের প্রলেপ লাগিয়ে বলেন, "শালাবাবুর আমার পরিবার ভাগ্যিটি তো দেখছি বেশ ভালই! একে রূপসী, তায় বিদুষী, নাটক নভেল পড়ার অব্যেস আছে বোধ হয়? তা জিজ্ঞেসই যদি করলে তো বলি, উপকারের কিছু না হোক পরকালের কাজটাও তো হবে? মামার ঘরে দাস্যবিত্তি করার চাইতে স্বামীর ঘরের দাস্যবিত্তি কিছু আর অপমান্যির নয়?"

সত্য উঠে দাঁড়ায়, ধীর স্বরের চেষ্টা করে বলে, "মেয়েমানুষের কোন্‌টা মান্যের আর কোন্‌টা অমান্যের সে জ্ঞান থাকলে আর এ কথা বলতে পারতেন না। তবে ঠাকুরঝি যে আপনাকে ত্যাগ দেয় নি, আপনিই ত্যাগ দিয়েছেন তাকে, জানা আছে আমার সে কথা। এখন সংসারে ঝিয়ের দরকার হয়েছে বলে, তার পরকালের চিন্তা নিয়ে মাথা ঘামাতে এসেছেন—"

যতই ধীরভাবে বলতে চেষ্টা করুক, তবু উত্তেজনায় মুখটা লাল হয়ে ওঠে সত্যর। আর এ উত্তেজনা শুধু ওই চোখের চামড়াহীন বর্বরটার নির্লজ্জতাতেই নয়, সদুর নির্লজ্জতাতেও। এই হতচ্ছাড়া লোকটাকে এসব কথা বলার সুযোগটা তো সদুই দিয়েছে!

মুকুন্দ মুখুয্যে এর উত্তরে কী বলতেন অথবা সত্য কিভাবে কথা শেষ করত

কে জানে, বাধা পড়ল পিতা-পুত্রের আগমনে। সাধন এসেছে রসগোল্লা নিয়ে, সঙ্গে সঙ্গে নবকুমারও। পথে বাবার সঙ্গে দেখা হয়ে যাওয়ায় সমাচারটা জানিয়ে দিয়ে অবহিত করিয়ে এনেছে সাধন। বাবার দেখা পেয়ে যেন আপাততঃ বেঁচেছে বেচারা, সরাসর মার মুখোমুখি দাঁড়াতে অন্ততঃ কিছুটা বিলম্ব হবে।

নবকুমার অবশ্য গুরুজন এবং দুর্লভ কুটুম্বর সম্মান জানে। শশব্যস্তে হাতের জিনিস নামিয়ে হেঁট হয়ে পায়ের ধুলো নিয়ে সস্মিত বচনে বলে, "কী ভাগ্য আমার, পায়ের ধুলো পড়ল এতদিন পরে! কতক্ষণ এসেছেন?"

সত্য ততক্ষণে রসগোল্লার ভাঁড় নিয়ে ঘরে ঢুকে গেছে। মুকুন্দ অন্তরাল-বর্তিনীর কর্ণগোচর হতে পারে এমন উদাত্ত স্বরে উত্তর দেন, "তা এসেছি অনেকক্ষণ। এতক্ষণ 'হাঁ' হয়ে বসে তোমার বিদুষী পরিবারের লেক্চার শুনছিলাম। কলকেতারই মেয়ে বুঝি? মেমের কাছে লেখাপড়া শেখা?"

লজ্জায় মাথাটা হেঁট হয়ে যায় নবকুমারের, মুখটা টকটকে হয়ে ওঠে। আর সত্যর প্রতি অপরিসীম ক্রোধে যেন হতবাক হয়ে যায়।

আস্পদ্দার কী একটা সীমা নেই? কথা বলতে জানে বলে যাকে যা ইচ্ছে বলবে? অতবড় বুড়ো ননদাই, তা-ও আবার চিরদিনের অদেখা, তার সঙ্গে তো কথা কইবারই কথা নয়, ঘোমটা দিয়ে ঘরের মধ্যে ঢুকে পড়বার কথা, তা নয় এমন কথা শুনিয়েছেন বসে বসে যে, এই উপহাসের জুতোটি খেতে হল নবকুমারকে!

ছি ছি।

কিন্তু এখন হচ্ছে মনের রাগ মনে চাপা, কিল খেয়ে কিল চুরি। জুতোটাকে বোনাইয়ের রসিকতা বলে ধরে নিয়ে হেঁ হেঁ করে হাসা।

সেই হাসিই হাসতে থাকে নবকুমার এবং সত্য নিঃশব্দে রসগোল্লার রেকাবি আর জলের গ্লাসটা নামিয়ে দিয়ে বাজারের ধামাটা তুলে নিয়ে ঘরে চলে গেলে বোনাই নিজেই যখন রেকাবিটি হাতে উঠিয়ে ব্যঙ্গহাস্যে বলেন, "জুতো মেরে গরুদান? তা মন্দ নয়। যাক! বামুন মুচি-বাড়িতেও লুচি খেতে ছোটে—", তখনও নবকুমার সেই হেঁ হেঁ হাসি হাসতে থাকে। বরং মাত্রাটা আরো বাড়িয়ে দেয়।

অতঃপর সত্য আর বেরোয় না।

ছেলে দুটো গুটি গুটি ঘরে ঢুকে বই নিয়ে পড়তে বসে।

নবকুমারের সঙ্গেই অনেকক্ষণ কথা চালান মুকুন্দ।

সুহাসিনী বাড়িতে নেই, রবিবার সকালে সে পাশেরই এক বড়লোকের বৌয়ের কাছে লেস্‌বোনা শিখতে যায়। বৌটির ছেলেমেয়ে নেই, বাড়িতে প্রচুর চাকর-দাসী, স্বামীটি রবিবার হলেই সকাল থেকে তাসের আড্ডায় চলে যায়, অতএব রবিবার সকালে তো বটেই, এমনিতেও বৌটির অফুরন্ত অবকাশ।

সুহাসিনীর স্কুলে যাবার পথে জানলা দিয়ে ডেকে ডেকে নিজেই আলাপ করেছিল বৌটি।

"ওই লোকটা থাকতে থাকতে সুহাস না ফিরলেই বাঁচি," রান্না করতে করতে ভাবল সত্য। ফিরলে তো ওরই চোখের সামনে দিয়ে ফিরবে? অতি বদ্‌ প্রকৃতির লোক। দেখলে নিশ্চয় ওই সুহাসের কথার সাতশ কৈফিয়ত চাইবে।

মানুষ যে কেন এমন অসভ্য হয়!

আস্তে আস্তে অন্য ভাবনায় চলে যায় সত্য, শুধু কি অসভ্যই হয়? হ্যাংলাও হয় না কি? নইলে সদু ওই বদ্‌লোকটাকে এখনো স্বামীজ্ঞান করে বসে থাকে? শুনেছে নবকুমারের কাছে ইতিহাস। নির্যাতনের জ্বালায় জ্বালায় চলে গিয়েছিল সদু, তার পর সেই নির্যাতক স্বামী ঘরে সতীন-কাঁটা পুঁতেছে, সে খবরও জানা। তবে? এত সত্ত্বেও কি চিরদিন মনে মনে ওর চরণের দাসী হয়ে থেকেছে সৌদামিনী? না ওটা একটা নিয়মরক্ষের 'পাঠ' মাত্র?

হয়তো এদিকে মামীর নির্যাতনে সাময়িকভাবে কোনোদিন ধৈর্যচ্যুত হয়েই সদু এ কাজটা করে বসেছে।

কিন্তু তাই কি?

এ তো মনে হচ্ছে বেশ পরিকল্পনার ব্যাপার। রাগের মাথায় কিছু করে ফেলা নয়। পাড়ার কোনো ছেলেপুলেকে দিয়ে লেখালে লোক জানাজানি হবার ভয়েই হয়তো এতদিন পারে নি। এখন নিজের ভাইপোদের দিয়ে—

সন্দেহ নেই কথাটা প্রকাশ করতে বারণ করেছে ছেলেদের। সদুর ওপর এ জন্যেও রাগ হয় সত্যর। পিসি হয়ে লুকোচুরি করার বিদ্যেটায় হাতেখড়ি দিলে তুমি!

এখন সত্য কি করে ওদের তিরস্কার করবে ?

সেটা কি ঠিক হবে ?

পিসিও তো গুরুজন। তার কাছে যখন কথা দিয়েছে! "সত্যরক্ষা" যে মানুষের জীবনের সারধর্ম এ কথা সত্যই শিখিয়েছে ছেলেদের।

কিন্তু যতই যা শেখাও, তুড়ুটা ঠিক তার বাপের ধাঁচে যাচ্ছে। মেরুদণ্ডহীন অসার। তবে নবকুমারের আবার তার ওপর মুখে তড়পানি আছে, এর সেটা নেই, এই যা! মৃদু ভালমানুষ ছেলেটা। কিন্তু ভালমানুষই কি প্রার্থনীয় ? ওই 'ভাল'টা বাদ দিয়ে যেটা হয়, সেটাই যে চায় সত্য।

সরলটা হয়তো একটু অন্যরকম হবে।

কিন্তু সে কোন্ রকম ?

সত্যবতীর মনের মধ্যে 'মানুষে'র যে ছাঁচ গঠিত আছে তার ধারে কাছে পৌঁছবে ?

নাঃ, সে আশা নেই সত্যর! লেখাপড়া শিখবে, রোজগারপত্র করবে, পাঁচজনে "ভাল" বলবে এই পর্যন্ত। তার বেশী নয়। বুঝে নিয়েছে সত্য। যদি তার বেশী হত, এতদিনে ধরা পড়ত সে দীপ্তি, সে ঔজ্জ্বল্য।

বরং সুহাসিনীর মধ্যে "বস্তু" দেখতে পায় সত্য, দেখতে পায় দীপ্তির চমক। যে সুহাসিনীর কৈশোরকাল পর্যন্ত কেটেছে এক কুশ্রী পরিস্থিতির মধ্যে। জীবনের বনেদে যার শুধুই শূন্যতা।

হয়তো সেই জন্যেই।

আলো আর অন্ধকারের পার্থক্যটা ওর কাছে তীব্র হয়ে ধরা পড়েছে। এদের কাছে সে তীব্রতা নেই। এরা তাই ঝাপসা ঝাপসা। চোদ্দ-পনের বছর বয়স হল, এখনো বোঝা যাচ্ছে না ওরা নিজেদের নিয়ে কিছু ভাবে কিনা, ভাবতে শিখেছে কিনা। কোনটা ভাল কোনটা মন্দ সেটা চিন্তা করে কিনা।

আশ্চর্য!

সত্যবতীর মনের মধ্যে যে ছাঁচ, সত্যবতীর গর্ভের ছাঁচ তার নাগাল পেল না!

ঈশ্বর জানেন এই সুদীর্ঘকাল পরে সত্যবতীর সত্তার মধ্যে আবার কোন্ ছাঁচ গঠিত হচ্ছে! প্রথমটা ভারী একটা বিপন্নতা বোধ করেছিল সত্য, বিপদ বলে মনে হয়েছিল ঘটনাটাকে, ক্রমশঃ মনটা কোমল হয়ে আসছে।

এমন কি মাঝে মাঝে ভাবতেও ইচ্ছে করছে পালা বদল হলে মন্দ হয় না, একটি মেয়ে হলে বেশ হয়।

আজ হঠাৎ মনে হল সত্যবতীর যদি তাই-ই হয়, কে বলতে পারে সে মেয়ে তার পিতামহীর আকৃতি আর প্রকৃতি নিয়ে অবতীর্ণ হবে কিনা।

হয়তো তাই হবে।

সত্যবতীর একাগ্র ইচ্ছার নিরন্তর তপস্যা কোনো কাজেই লাগবে না। মেয়েমানুষের এ এক অদ্ভুত নিরুপায়তা। নিজের রক্তমাংস মন বুদ্ধি আত্মা সব কিছু দিয়ে যাকে গড়ছি, জানি না সে কী হবে।

নিশ্বাস ফেলে ভাবল, শুনেছি শাস্তরে আছে নরাণাং মাতুলক্রমঃ। কিন্তু মাতুল না থাকলে? দাদামশাইয়ের আত্মজই তো মাতুল? তবে? দাদা-মশাইয়ের কথা শাস্ত্রে লেখে নি।

চিন্তায় ছেদ পড়ল।

বাইরে সেই বাজখাঁই গলা বেজে উঠল, "কই গো বাড়ির গিন্নী, অত লেকচার-টেকচার শুনিয়ে হঠাৎ একেবারে ডুব যে। অধম তাহলে এখন বিদায় নিচ্ছে। মাঝে মাঝে আসতে অনুমতি হবে তো?"

সত্য বাইরে বেরিয়ে এসে হেঁট হয়ে নমস্কার করে শান্তগলায় বলে, "আসবেন বৈ কি।"

কিন্তু এতে, ওই শান্ত বচনেতে কোনো কাজ হল না।

মুকুন্দ বিদায় নিতে নবকুমার "রে রে" করে পড়ল।

"বলি তোমার ব্যাপারটা কী? কী সব যাচ্ছেতাই কথা বলেছ মুখুয্যে-মশাইকে?"

সত্য বিরক্তভাবে বলে, "যাচ্ছেতাই আবার কি বলতে যাব?"

"তা যাচ্ছেতাই ছাড়া আবার কি? উনি কিছু যেচে আসেন নি? দিদি তল্লাস করেছিল তাই—"

কথা থামিয়ে দিয়ে সত্য বলে ওঠে, "সেই ঘেন্নাতেই গলায় দড়ি দিতে ইচ্ছে হচ্ছিল আমার।"

"তার মানে?"

"মানে ভেবো খেয়ে-দেয়ে নিশ্চিন্দি হয়ে। এখন চান কর গে।"

"থাম! বলি দোষটা কি করেছে দিদি? স্বামী তো বটে?"

"তা তো নিশ্চয় !"

"তবে ?" নবকুমার সোৎসাহে বলে, "মুখুয্যেমশাই যা বললেন, তাতে বুঝলাম ওঁর দুঃখুটা। আর যাই হোক লোকটা কপট নয়। বললেন, একসময় দোষ ঘটেছিল ঢের, কুসঙ্গে পড়ে নেশাভাঙ কুকর্ম কিছুই বাকী রাখে নি ভায়া, সতী-সাধ্বীকে লাঞ্ছনাও করেছি। কিন্তু পরে চৈতন্য হয়েছে।"

সত্য নিরীহ গলায় বলে, "হয়েছে বুঝি !"

"হয়েছে বৈকি ! এখন তো ওই তামাকটুকু ছাড়া আর কোনো নেশাই নেই। তাই বলছিলেন, কত ইচ্ছে হয়েছে গিয়ে ক্ষমা চাই, মামার পায়ে ধরে চেয়ে আনি, কিন্তু লজ্জায় পারি নি। তা তোমার দিদি যেকালে আগু বাড়িয়ে লজ্জাটা ভেঙে দিল, তাতে—"

"তা বেশ তো, সুখের কথা। দিদিকে আনিয়ে নিয়ে আবার নতুন করে গাঁটছড়া বেঁধে পাঠিয়ে দাও। দুই সতীনে সুখে সংসার করুক—," বলে একটু তীক্ষ্ণ হেসে সরে যাচ্ছিল সত্য, কিন্তু মুহূর্তে ঘটে গেল এক বিপর্যয়।

নবকুমার বোধ করি কিছু না ভেবেচিন্তেই ক্ষণপূর্বে শোনা একটি কথা যথাযথ উচ্চারণ করে বসল, "তা সে সতীন-জ্বালা আর বেশী দিন নয় ! শুনলাম নাকি এ পক্ষের সূতিকা ধরেছে। তবে ? সে কাঁটা আর কদিন ?"

মুহূর্তে যেন একটা বোমা ফেটে গেল। সত্যবতী উন্মাদের মত নিজের কপালে একটা থাবড়া মেরে চিৎকার করে উঠল, "চুপ করবে তুমি ? দয়া করে একটু চুপ করবে ? যদি তা না পারো তো যে করে পারো, আমায় জন্মের শোধ কালা করে দাও।"

একার সংসারে এতদিন ধরে অরুচি আর অক্ষিধেয় না খেয়ে খেয়ে ভিতরে ভিতরে দুর্বল হয়ে যাওয়া শরীরটা এই উত্তেজনার ভার বইতে পারল না। হুড়মুড়িয়ে পড়ে গেল।

ছেলে দুটো হাঁউমাউ করে জল আর পাখা আনতে ছুটল, নবকুমার ঘর থেকে একটা বালিশ এনে সত্যর লুটিয়ে পড়া মাথার তলায় গুঁজে দিতে বসল, আর এই সময় সুহাসিনী ও-বাড়ি থেকে এরে পাথর হয়ে দাঁড়িয়ে পড়ল।

আজ ভারী উৎফুল্ল হয়ে আসছিল সুহাস, কারণ তাঁর শিক্ষা-গুরু বৌটি-

বলেছেন, "তুমি যদি ভাই রাজী থাক, তো আমার মাস্টারী কর। বড়লোকের বাড়িতে কেবল খেয়েশুয়ে জীবনে যেন ঘেন্না ধরে গেছে। তোমায় দেখে মনে হয়, যদি তোমার মতন বই-টই পড়তে পারতাম, তা হলেও বা দিনটা কাটত। তা ইস্কুলে যাওয়া তো আর এ জীবনে হবে না, তবু তোমার কাছে যদি—"

মাস মাস আটটা করে টাকা দিতে চেয়েছে সে। সুহাস অবশ্য টাকার কথায় আপত্তি করেছিল, বলেছিল, "টাকা কেন ভাই? তুমি আমায় একটা বিদ্যে শেখাচ্ছ, আমি না হয় তার বদলে তোমাকে একটা—"

কিন্তু সে হাতে ধরে কাকুতি-মিনতি করেছে। বলেছে, "আমার শখের জন্যে টাকা খরচ করতে তো আমার বর সর্বদা রাজী। একদিন থিয়েটার নিয়ে যেতে পঁচিশ-তিরিশ টাকা খরচ করে, এও তো আমার একটা শখ? গুরুকে দক্ষিণে না দিলে বিদ্যে হয় না।"

সুহাস রাজী হয়ে এসেছে।

উৎফুল্ল হৃদয়ে সত্যর কাছে বলতে আসছিল, "দেখ পিসিমা, বড়লোক মাত্রেই খারাপ হয় না। তাদের মধ্যেও মহৎ আছে—" কিন্তু এসেই এই দৃশ্য।

তাড়াতাড়ি সবাইকে সরিয়ে দিয়ে সেবার ভারটা হাতে তুলে নিল সে। আর সেই প্রথম খবরটা জানল। আত্মগত ভাবেই বলে ফেলল নবকুমার, "শরীরটায় পদার্থ নেই দেখছি। বাচ্ছা-কাচ্ছা হবার আগে মেয়েছেলে মা-ঠাকুমার কাছে যায়, তা সে গুড়ে তো বালি। বারুইপুরেই পাঠিয়ে দিতে হবে দেখছি।"

কিছুটা সময় দিশেহারা হয়ে তাকাল সুহাস। তার পর নিজের ওপর ধিক্কারে অবাক হয়ে গেল। ছি ছি, এতবড় বুড়োমাগী মেয়ে সে এমনই অবোধ! একঘরে একসঙ্গে কিছু টের পায় নি? তুড়ু খোকার চাইতে তা হলে কোন তফাৎ নেই তার। পিসিমার যে শরীরের এমন অবস্থা হয়েছে, প্রথমে তো তারই বোঝা উচিত ছিল। যত্ন-আত্যিও করা উচিত ছিল।...

বুঝতে পারে নি।

সত্যর ছেলে দুটো এত বড় হয়ে গিয়েছে যে, এ ধরনের চিন্তা মাথাতেই আসে নি। তা শুধু লজ্জাই নয়, আজ সত্যর ওই চৈতন্যহীন পাংশু মুখের দিকে তাকিয়ে অজানা একটা ভয়েও বুকটা কেঁপে উঠল সুহাসের।

সুহাসের ভাঙা ভাগ্যে যদি তার এই আশ্রয়ের ভেলা ডুবে যায়? যদি সত্যর কিছু ঘটে?

অনেকদিন পরে ছেলেপুলে হলে তো বিপদ হতে পারে শুনেছে, বুকটা কেঁপে নিথর হয়ে এল সুহাসের। আর বোধ করি এই প্রথম উপলব্ধি করল সত্যকে কতটা ভালবাসে সে। শুধু আশ্রয়ের ভেলা বলেই নয়, 'মানুষ'টা বলেও প্রাণের আসনে বসিয়ে রেখেছে সুহাস সত্যকে প্রতি মুহূর্তের সংস্পর্শে।

মা-ঠাকুমা নেই বলে যত্ন পাবে না সত্য? সুহাসের কি বয়েস হয় নি সেবা করবার?

## একচল্লিশ

অনুতাপ-দগ্ধ সুহাসের দৃঢ় সংকল্প অবশ্য কাজে লাগল না। কারণ মাত্র একটা বেলার বেশী বিছানায় শুয়ে থাকল না সত্যবতী। সুহাসের অনুনয়-বিনয় এবং নবকুমারের ব্যস্ত ভৎর্সনাকে উপেক্ষা করে উঠে পড়ল সে। বলল, "ঠিক হয়ে গেছি বাবা! তোমরা আর তিলকে তাল করো না।"

কিন্তু এই আকস্মিক দুর্বলতার ঘটনায় গভীর একটা চিন্তা দেখা দিল সত্যবতীর মনের মধ্যে। সে চিন্তা স্বামী-পুত্রের জন্য নয়, ওই অনাথা মেয়েটার জন্যেই। নিশ্চিন্ত হয়ে বসে আছে সত্য, কিন্তু যদি সত্যর একটা কিছু ঘটে, ওর কি হবে? অবিশ্যি মরে এক্ষুণি যাবে সত্য, তা নয়, তবু বলা কি যায়! বুড়ো বয়সে আবার যখন কেঁচে-গণ্ডূষের পালা পড়ল, তখন ভয় আছে বৈকি! ছেলেদের জন্যে ভাবনা নেই, ওরা প্রায় মানুষ হয়ে এল, নবকুমারেরও মা-বাপ আছে এখনও, হয়ে যাবে কোন ব্যবস্থা, ওই মেয়েটারই অজল অস্থল অবস্থা। ওই রূপের ডালি মেয়েকে এলোকেশী নিশ্চয়ই সুচক্ষে দেখবেন না। তা ছাড়া শুধু দেখার প্রশ্নই তো নয়। এতদিন নিশ্চিন্ত হয়ে বসে থাকার জন্য নিজেকে ধিক্কার দিল সত্য এবং পরদিন নবকুমারের কাছে একটা অসমসাহসিক আবেদন করে বসল।

সত্য মাথা ঘুরে পড়ে যাওয়ার সঙ্গে সঙ্গে নবকুমারেরও মাথা ঘুরে গিয়েছিল

এবং এই কদিন নিতান্তই বেচারার মত কিসে সত্যর সন্তোষ-বিধান হতে পারে তার চেষ্টা করছিল, কিন্তু সত্যর এই আবেদনে তার নতুন করে আবার মাথা ঘুরে গেল। অবাক হয়ে বলল, "মাস্টার মশাইয়ের বাড়ি যাবে তুমি! কেন? হঠাৎ এমন কি দরকার পড়ল?"

"আছে দরকার।"

"কিন্তু নিতাই শুনলে কি আস্ত রাখবে আমায়?"

"আস্ত রাখবে না?" সত্য মৃদু একটু ব্যঙ্গহাসি হেসে বলে, "একেবারে ভেঙেই ফেলবে?"

"তা প্রায় তাই। তা ছাড়া, মানে দরকারটা কি?"

"বললাম তো আছে দরকার।"

নবকুমার নম্রতা ভোলে, ক্রুদ্ধকণ্ঠে বলে ওঠে, "ওই বেধর্মী লোকটার সঙ্গে তোমার দরকারটাই বা কি তাই শুনি?"

বলে ফেলেই অবশ্য ভয়ে কাঠ হয়ে যায়। কে জানে বাবা এ কথাতেও সত্য অজ্ঞান হয়ে যাবে কিনা। কিন্তু না, অজ্ঞান হয়ে যায় না সত্য, শুধু মিনিট-খানেক পাথরের চোখ নিয়ে স্বামীর দিকে তাকিয়ে থেকে বলে, "একটা পরামর্শ করব।"

"পরামর্শ! বাপ-পিতেমোর নাম গেল হিঁদে জোলার নাতি! জাতে-জ্ঞাতে পরামর্শর মানুষ মিলল না, পরামর্শ করতে যাবে ওই ধর্মখোয়ানো ইয়ের সঙ্গে?"

সত্য বোধ করি রাগবে না বলেই দৃঢ়সংকল্প, তাই স্থিরভাবে বলে, "জাতে-জ্ঞাতে 'মানুষ' আর পাচ্ছি কোথা? পাখী-পক্ষীর সঙ্গে তো আর পরামর্শ হয় না? যাক গে, তুমি যখন নিয়ে যেতে পারবে না, আমি নিজেই যে করে হোক—"

"নিজেই যে করে হোক!"

"তা ছাড়া?"

নবকুমার আরো ক্রুদ্ধগলায় বলে, "এই এক একবগ্‌গা গোঁ! যা ধরব, তা করবই। বেশ এতই যদি দরকার, তাঁকেই তবে ডেকে আনব গলবস্ত্র হয়ে গিয়ে।"

"না!"

"না?"

"না-ই তো! একদিন নিজের মুখে তুমি তাঁকে এ বাড়িতে আসতে বারণ করেছ—"

"করেছি, এবার গলবস্ত্র হয়ে সে অপরাধ ক্ষয় করব!"

"ক্ষয় হয় না এমন অপরাধও তো জগতে আছে গো? যাক্, তর্ক আমি করতে চাই না, তবে এ বাড়িতে আর পা ফেলতে বলব না তাঁকে, নিজেই গিয়ে যা পারব—"

"এই তোমার জন্য একদিন দেশত্যাগী হতে হবে আমায়!"

নবকুমার মুখের চেহারায় বিরক্তির চরম নমুনা দেখায়। কিন্তু সত্য নির্বিকার, বলে, "দেশত্যাগী হব বললেই কি হওয়া যায়? যায় না। যাক্ গে তুমি আর ও নিয়ে মাথা খারাপ করো না। আমিই ব্যবস্থা করে নেব। তবে জানানোটা হয়ে থাকল।"

মাথা খারাপ করতে বারণ করলেই কি আর নিজের দায়িত্ব ত্যাগ করতে পারে নবকুমার? মাথা সে খারাপ করছেই। শেষ অবধি ভেবে হদিস না পেয়ে হাল ছেড়ে দেয় সে, আর ইত্যবসরে সত্য স্বাধীন অভিযান চালায়। নিজেই রওনা হয় ভবতোষের বাড়ি।

পথের সঙ্গী?

আর কেউ নয় সুহাস!

হ্যাঁ, সুহাসের সঙ্গেই গিয়েছিল সত্য। সুহাস ঠিকানাটা শুনে বলেছিল, "ওমা, এ তো আমাদের ইস্কুলের কাছেই—"

"ঠিক আছে, তবে তোতে আমাতেই যাব—"

বলেছিল সত্য, আর বোধ করি মনের নিভৃত কোণে এটুকু গুপ্ত বাসনা ছিল, ভবতোষকে একবার 'কনে'টা দেখিয়ে দিতে। ঘটকালি যখন করবেন, তখন অন্তত মেয়ে কেমন তা যাতে বলতে পারেন।

এবার আর মাধ্যম নয়, সরাসরি নিজেই কথা!

ভবতোষ যেন হাঁ হয়ে গেলেন!

সত্য একটা অনাথ মেয়ে পুষেছে, এ তিনি জানতেন, কিন্তু সে মেয়ে যে এমন মেয়ে আর এত বড় মেয়ে তা তাঁর ধারণার বাইরে ছিল। বিহ্বল দৃষ্টিতে কিছুক্ষণ তাকিয়ে থেকে চোখ নামিয়ে নিয়ে বললেন, "এ মেয়ের আবার পাত্তরের ভাবনা বৌমা?"

"সে আপনি স্নেহ করে বলছেন। দিন তবে নাতনীর একটা ব্যবস্থা করে। আপনাদের সমাজে শুনেছি অনেক উদারমন ছেলে আছে যারা বিধবা বিয়ে করতে রাজী—"

বিধবা!

ভবতোষ থতমত খান, "বিধবা! এ মেয়ে যে লক্ষ্মী-প্রতিমা বৌমা, বিধবার মতন তো কোন লক্ষণ—"

সত্য সহসা বলে ওঠে, "তুই একবার পাশের ঘরে যা তো সুহাস, আমার একটু কাজ আছে।"

সত্যর এই দুঃসাহসিক স্পর্ধায় সুহাসও স্তম্ভিত হয়ে যায়। একেই তো এভাবে একটা পুরুষের বাসায় একা দুটো মেয়েছেলে আসাই ভয়ঙ্কর ঘটনা, তার ওপর কিনা "সুহাস তুই পাশের ঘরে যা!"

প্রায় হতভম্ব হয়েই চলে যায় সুহাস।

ভবতোষ হতভম্ব দৃষ্টিতে তাকিয়ে থাকেন এই কূলকিনারাহীন দুঃসাহসের দিকে। আর সত্য নিষ্কম্প মৃদু স্বরে বলে, "এসেছি যখন, তখন আপনার কাছে ওর সব ইতিহাসই বলব!"

হ্যাঁ, সুহাসের সব ইতিহাসই বলেছিল সেদিন সত্য ভবতোষ মাস্টারের কাছে। সুহাসের জন্মের আগের বৃত্তান্ত থেকে শুরু করে পরিচয়ও বাদ দেয় নি। শঙ্করীর কুলত্যাগের পর রামকালীর স্পষ্ট স্বীকারোক্তির কথাটাও এসে পড়েছিল।

সব শুনে ভবতোষ গভীর একটা নিশ্বাস ফেলে বলেছিলেন, "এখন বুঝতে পারছি বৌমা, কোথা থেকে এ ধাতু তুমি পেয়েছ। অমন বাপ তাই—কিন্তু কথা হচ্ছে বৌমা, এই আমার নতুন সমাজকে তুমি যে রকম উদার ভাবছ, ঠিক সে রকম নয়। এর মধ্যেও দলাদলি আছে রেষারেষি আছে, তা ছাড়াও—যে মেয়ের বংশ-পরিচয় নেই, সে মেয়েকে বিবাহ করার মত মনোবল-সম্পন্ন যুবক পাওয়া শক্ত!"

সত্য দৃঢ়স্বরে বলে, "শক্ত সহজ বুঝি না, চিরদিন জানি আমার কথা আপনি ফেলতে পারেন না, তাই জোর করতেই এসেছি। ওই মেয়েটার ব্যবস্থা আপনাকে করতেই হবে।"

ভবতোষ বিচলিত স্বরে বলেন, "আমি তোমার কথা ফেলতে পারব না, এ কথা তুমি জানলে কি করে বৌমা?"

সত্য মুখ তুলে পরিষ্কার এবং শান্তগলায় বলে, "এ কথা জানতে খুব বেশী কিছু লাগে না মাস্টার মশাই, আমি তো মাটি পাথর নই। কিন্তু সে কথা থাক, আপনি শুধু আমায় ভরসা দিন—"

ভবতোষ মৃদু একটু হাস্যের সঙ্গে বলেন, "চেষ্টা অবিশ্যি করব বৌমা, কিন্তু জোর করে তো বলতে পারছি না। যদি নিজেকে দিয়ে হত, তা হলে নয় আজন্মের ব্রত ঘুচিয়ে একবার তোমার সুন্দরী মেয়ের জন্যে বরসাজ সেজে নিতাম!"

সত্যও হেসে ফেলে। তারপর সকৌতুকে বলে, "তেমন ভাগ্য ওর থাকলে তো? আমি কিন্তু বলে যাচ্ছি সব ভার আপনার ওপর রইল!"

ভবতোষ আকুলতা করেন, ভবতোষ ব্যাকুল হয়ে ওঠেন, বারবার বলতে থাকেন, "এ তুমি কি করলে বৌমা? আমাকে এভাবে সত্যবন্দী করে রাখলে—"

সত্য বিচলিত হয় না।

সত্য দৃঢ়স্বরে বলে, "আমি ঠিক জায়গাতেই ঠিক কথা বলেছি মাস্টার মশাই, এখন আপনি আছেন এই ভরসা।"

ভবতোষ আকাশ পাতাল ভাবতে থাকেন কোথায় সেই পাত্র যার হাতে ওই সোনার প্রতিমাটিকে দেওয়া যায়, আর যে ওর সমগ্র ইতিহাস শুনেও নিতে রাজী হয়।

ভেবে পান না।

একটা নিশ্বাস ফেলে বলেন, "এখন চট করে মাথায় আসছে না বৌমা, দেখি। কিন্তু একটা প্রশ্ন করি, এই যে তুমি এসেছ নবকুমার জানে?"

সত্য মাথা কাত করে। অর্থাৎ "হ্যাঁ।"

"জানে! তা ভাল। কিন্তু তোমার এই ব্রাহ্মবাড়ি আসায় এবং ওই মেয়েটির বিবাহ সম্বন্ধে যা প্রস্তাব করলে তাতে তার সম্মতি আছে তো?"

সত্য ঘাড় নাড়ে। অর্থাৎ "না।"

ভবতোষ উদ্বিগ্ন কণ্ঠে বলেন, "তবে?"

"তবে আর কি? ওনার অমতেই করতে হবে।"

"কাজটা কি ভাল হবে বৌমা?"

সত্য মুখ তুলে বলে, "কিন্তু ওই মেয়েটার আখেরের কথা না ভেবে নিশ্চিন্দি হয়ে বসে থাকাই কি ভাল হবে মাস্টার মশাই? আমার ঘরে

সংসারে হয়তো একটু মনোমালিন্য হবে, হয়তো শ্বশুরবাড়ির মানুষেরা আমার মুখ দেখবে না, কিন্তু আমার সেই সামান্য লোকসানটা কি একটা মেয়ের জীবনটা বরবাদ হয়ে যাওয়ার থেকে বেশী লোকসানের হল ?"

ভবতোষ এক মুহূর্ত নির্নিমেষে তাকিয়ে থেকে হঠাৎ ব্যাকুল রুদ্ধ কণ্ঠে বলে ওঠেন, "সন্ধ্যে হয়ে আসছে বৌমা, তুমি বাড়ি যাও। তোমায় কথা দিচ্ছি। ওর বিয়ের ভার আমি নিলাম।"

সত্য আকাশের দিকে তাকিয়ে দেখে সন্ধ্যের চিহ্নমাত্র নেই। মাথাটা একটু নিচু করে বলে, "চিরটাকাল আপনার কাছে অন্যায় আবদার করে, আর পেয়ে, সাহস বেড়ে গেছে মাস্টার মশাই, আমায় মাপ করবেন।"

"মাপ ? তোমায় আর আমি কি মাপ করব বৌমা ? নিজেকে যদি মাপ করতে পারতাম ! সে যাক, মেয়েটি কোথায় গেল ?"

মেয়েটি ! তাই তো !

তার তো তদবধি আর কোন সাড়া নেই। সত্য ব্যস্তভাবে বেরিয়ে আসে ঘর থেকে, আর এই প্রথম খেয়াল হয় অনেকক্ষণ ধরে সে এই তৃতীয় মানুষহীন ঘরে একজন পুরুষের সঙ্গে নিশ্চিন্তে কথা বলছে বসে বসে।

সুহাস কি বিরক্ত হল ?

পাশের ঘরে চলে যেতে বলেছে বলে অপমানিত হল ?

পাশের ঘরের দরজায় এসে দাঁড়াল সত্য, কিন্তু কোথায় সুহাস ?

একা চলে গেল না তো ?

সহসা একটা আতঙ্কের বিদ্যুৎশিখা মাথা থেকে পা পর্যন্ত যেন শিউরে উঠল সত্যবতীর ! নিশ্চয় তাই।

"কই ?"

প্রশ্ন করলেন ভবতোষ।

সত্য অস্ফুটে বলল, "কই দেখছি না তো ! একা চলে গেল না তো ?"

একা !

একা চলে যাবে !

ভবতোষ সন্দেহের সুরে বলেন, "তাই কখনো হয় ? ওই কোণের ঘরটায় আছে বোধ হয়—"

"কোণের ঘরে ? ওখানে কি আছে ?"

"কিছু না। শুধু কতকগুলো—"

কথা শেষ হয় না। মুখে একঝলক আলো মেখে সুহাস সেই কোণের ঘরটা থেকে ছুটে আসে, স্বভাব-বহির্ভূত উচ্ছ্বাসে বলে ওঠে, "পিসিমা পিসিমা, দেখবে এস কত বই। উঃ, আমার আর এখান থেকে যেতে ইচ্ছে করছে না।"

## বিয়াল্লিশ

সময়ের বাড়া কারিগর নেই।

সময়ের "র‍্যাঁদা"র নিচেয় পড়ে সব অসমানই সমান হয়ে আসে, সব এবড়ো-খেবড়োই তেলা হয়ে যায়।

সকল সংসারের মত নিতাইয়ের সংসারেও এই লীলা চলছে বৈকি। প্রথক দিকে এক-একদিন এক-একটা ছুতোয় মনে হত, নিতাই বোধ করি এই দণ্ডে বৌকে দেশে রেখে আসবে, অথবা বৌ ভাবিনী সেই রাত্রেই আড়ায় দড়ি ঝুলিয়ে নিজে ঝুলে পড়বে। কিন্তু কার্যকালে তেমন কিছুই হল না।

ক্রমশই, বোধ করি নিজেদের অজ্ঞাতসারেই, ভাবিনী স্বাধীন সংসারের সংসার-রসে এবং নিতাই আর এক স্থূলরসে মজতে শুরু করল, অতঃপর দুজনেই পরস্পরের কাছে অপরিহার্য হয়ে উঠল।

অতএব খণ্ডপ্রলয়ের সেই অবস্থাটি কোন্ ফাঁকে ফিকে হতে হতে বিলীন হয়ে গেল, দেঁতো হাসি বাজার দখল করল।

এখন দেখা যাচ্ছে—নিতাইয়ের বৌ রুটি গড়তে শিখেছে, এবং নিতাই বৌকে ভয় করতে শিখেছে।

ভয় থেকেই আসে মনোরঞ্জন-চেষ্টা। ক্রমশই অনুধাবন করছে নিতাই সত্যবতীর নিন্দাবাদটি হচ্ছে বৌয়ের মনোরঞ্জনের একটি প্রশস্ত পথ, মনো-বৈকল্যের একটি প্রকৃষ্ট ওষুধ।

অতএব সেই প্রশস্ত আর প্রকৃষ্ট উপায়টিই বেছে নিয়েছে নিতাই। না নিয়ে করবেই বা কি? পরিবারের পরকলায় জগৎকে দেখতে না শিখলে যে জগৎ দুঃসহ হয়ে ওঠে। অন্ততঃ নিতাইদের মত নিতান্ত গৃহগতপ্রাণ গেরস্থ জীবদের। এদের ও ছাড়া উপায় নেই।

আগুনের মালসা কোলে করে তো আর ঘর করা যায় না? আগুনে জল ছিটোতেই হয়। তদ্গতপ্রাণ বশংবদ হয়ে পড়াই সেই শীতল জল।

নারীজাতি যতই অবলা কোমলা হোক্, স্বক্ষেত্রে সে বাঘিনী। আর ইচ্ছা পুরণের অভাব ঘটলে ফণাধরা নাগিনী হয়ে উঠতেও পিছপা নয়। শান্তিকামী পুরুষজাতি যতক্ষণ না এটা ধরতে পারে, সংঘর্ষ বাধে, যতক্ষণ মনে করে এটা মেনে নেব না, অবস্থা আয়ত্তে আনা অসম্ভব হয়। অথচ একবার বশ্যতা স্বীকার করলেই মিটে গেল গোল। কিসে তুষ্টি ধরতে পারলেই বিশ্বশান্তি।

অতএব এখন ভাবিনী যে কোন কারণেই মেজাজ গরম করুক অথবা বাক্যালাপ বন্ধ করুক, নিতাই এটা ওটা কথার ছলে স্বগতোক্তির স্বরে সত্যবতীর প্রসঙ্গ এনে ফেলে। যে প্রসঙ্গ আর যাই হোক প্রশস্তির পর্যায়ে পড়ে না।

দু-চারবার চেষ্টার পরই কার্যসিদ্ধি হয়, মৌনব্রতধারিণী ঝঙ্কার দিয়ে বলে ওঠে, "কেন, এখন আবার এসব কথা কেন? চিরদিনই তো শুনে আসছি তিনি গুণের গুণমণি! তাঁর পাদোদক জল খেতে পারলে তবে যদি আমাদের মত অধমদের উদ্ধার হয়!"

নিতাই সোৎসাহে কাজ এগোয়, "তা বলতে অবিশ্যি পার, এই মুখেই অনেক গুণগান করেছি বটে। কিন্তু এখন? এখন আর নয়। এখন আর তাঁকে চিনতে বাকী নেই। কি বলব তোমাকে, ওই 'বেহ্ম'টার সঙ্গে যা নটঘটি, দেখে দেখে চিত্তির চটে গেল। অবিশ্যি—", নিতাই মুখ কোঁচকায়, "সন্দেহ একটু আধটু বরাবরই ছিল, তবে সে সন্দেহকে আমল দিতাম না। বলি, না না ছিঃ! বামুনের ঘরের মেয়ে—কিন্তু এখন তো দেখছি চোখের চামড়াহীন বেপরোয়া! একলা ঘোড়ার গাড়ি ভাড়া করে তার বাড়ি গিয়ে গিয়ে—"

"তা তোমার বন্ধু কি কানা না বোবা?" ভাবিনী চিপ্‌টেন কাটে।

নিতাই মুচকে হেসে বলে, "স্ত্রৈণ পুরুষ শুধু কানা বোবা কেন, বোবা কালা কানা হাবা বুদ্ধু ভেড়া সব। ক্রমশই যে অবস্থা আমার ঘটছে আর কি!"

ভাবিনীর কালো কালো ডাবর ডাবর মুখে আহ্লাদ রসের হাসি উছলে ওঠে। সেও মুখ টিপে বলে, "আহা লো মরি মরি! তবু যদি না রাতদিন এই বাঁদী থরহরি কম্প হয়ে থাকত! ভেড়াপুরুষ কেমনধারা একবার দেখতে সাধ যায়।"

সেদিন নিতাই এই কথার পিঠে বলে ওঠে, "সাধ যায় তো চল না দেখবে। ও বাড়ি তো যেতেই চাও না।"

"পরের বাড়ি গিয়ে দেখে আর কি হবে?"

ভাবিনী "গুলি" চোখে কটাক্ষ হানে।

নিতাই বলে, "তা সকল বস্তুই কি আর ঘরেই মেলে গো? তবু দৃষ্টি সার্থক করবে তো চল। শুনলাম দেশ থেকে সদুদি এসেছে বৌয়ের আঁতুড় তুলতে। দেখা হবে—"

"সদুদি এসেছে?" ভাবিনী গালে হাত দিয়ে বলে, "আঁতুড় কলকাতাতেই উঠবে? গিন্নী দেশে যাবেন না? এ সময়েও শাউড়ীর ধার ধারবেন না?"

"তাই তো শুনছি। বলেছেন নাকি, কেন, কলকাতায় কি আর জন্মমৃত্যু হচ্ছে না?"

"তা ভাল!"

নিতাইয়ের বৌয়ের মুখে অন্ধকার নামে। সত্যবতীর "খবরটা" শুনে অবধি একটা আশা ছিল কিছুদিনের মতন অন্ততঃ ওই চক্ষুশূলটা চোখছাড়া হবে। আর সেই অবসরে ভাবিনী সত্যবতীর স্বামী-পুত্তুরকে নেমন্তন্ন-আমন্তন্নর ছলে খাইয়ে মাখিয়ে বশ করে ফেলে বরকে তাক্ লাগিয়ে দেবে।

তা না এই বার্তা!

বাসায় বসে আঁতুর তোলাবেন!

ক্রুদ্ধকণ্ঠে বলে ওঠে ভাবিনী, "তা ভেড়া বর তাতেই রাজী তো? মা বাপের মুখে চুনকালি দিয়ে বৌ আপনি স্বাধীন হয়ে বেটা-বেটি বিয়োবে—"

নিতাই চোখ মটকে বলে, "তা হোক! ও তো বাঁচল। পরিবারকে চোখ ছাড়া করতে হল না।"

কথাটা নিতাই অনুমানে বলল মাত্র। প্রকৃত ঘটনা কিন্তু তা নয়।

সত্যবতীর এ প্রস্তাবে নবকুমার শিউরেই উঠেছিল, এবং 'অসম্ভব' বলে উড়িয়েই দিয়েছিল।

"আঁতুড় পর্বের" মত একটা ভয়ঙ্কর পর্ব যে দেশের বাড়িতে গিয়ে না পড়লে মিটতে পারে, এ তার ধারণার বাইরে।

কিন্তু শেষ অবধি বরাবর যা হয় তাই হল। সত্যবতীর তীক্ষ্ণ যুক্তির বাণে নবকুমারের দ্বিধা লজ্জা ভয় সব টুকরো টুকরো হয়ে গেল।

ভয়টা কিসের?

কলকাতায় জন্ম-মৃত্যু হচ্ছে না। ভূমিষ্ঠ শিশুর নাড়ি কাটা বাকী থাকছে?

লজ্জা?

লজ্জার অর্থ?

বুড়ো বয়সে যদি আবার কেঁচেগণ্ডূষে লজ্জা না হয় তো বাসায় আঁতুড় তোলাতেই লজ্জা?

অতএব?

দ্বিধার প্রশ্নটা অবান্তর।

নবকুমার অবশ্য এই 'বুড়ো বয়স' কথাটায় রেগে উঠেছিল। বলেছিল, "বুড়ো বয়স বুড়ো বয়স করছ কেবলই কেন বল তো? আমার ছোট মাসীর পৌত্তুরের উপনয়ন হয়ে যাবার পর আবার একটা মেয়ে হয়েছিল—"

সত্য জ্বলন্ত দৃষ্টিতে শুধু তাকিয়েছিল একবার, তার পর সংক্ষেপে বলেছিল, "ওসব কথা থাক, এখানেই ব্যবস্থা করতে হবে সেই কথাটাই জানিয়ে রাখলাম।"

বলা বাহুল্য মাত্র এইটুকুতেই কাজ হয় নি।

নবকুমার বিস্তর হাত-পা আছড়েছিল, বিস্তর আক্ষেপ জানিয়ে বলেছিল, "আমি ও সবের কি জানি? এখানে কাউকে চিনি আমি? ব্যবস্থা করতে হবে বললেই হল?"

তার পর সত্যর একটি তীব্র মন্তব্যে সহসা চুপ করে গিয়েছিল। আর অতঃপর একদিন বুদ্ধি করে চুপি চুপি গিয়েছিল সদুর বরের কাছে। শুনেছিল তার গণ্ডা তিন-চার ছেলেমেয়ে। সেগুলো নাকি কলকাতাতেই জন্মেছে, অতএব লোকটা অভিজ্ঞ।

তা অভিজ্ঞ লোকটা দরাজ ভরসা দিয়ে আশ্বস্ত করল নবকুমারকে এবং সেই সঙ্গে সদুকে আনিয়ে নেবার পরামর্শটা দিল।

দিন তিনেক ছুটি নিয়ে বারুইপুরে গিয়ে সদুকে এনে ফেলল নবকুমার।

কিন্তু যত সহজে বলা হল, কাজটা কি তত সহজে হয়েছিল?

পাগল? তাই কি সম্ভব?

এলোকেশী একাধারে তাঁর রাঁধুনী পরিচর্যাকারিণী এবং নিঃসঙ্গ সংসারের সঙ্গিনী সদুকে কি এক কথায় ছাড়তে রাজী হয়েছিলেন?

হারামজাদী শতেকখোয়ারী হাড়বজ্জাত বৌটার নামে একশো গালাগালের ছড়া কেটে, বেয়াক্কেলে বেহায়া বৌয়ের দাসানুদাস ছেলেকে কি শুধু হাতে বিদায় করতে উদ্যত হন নি?

হয়েছিলেন।

কিন্তু ভেস্তে দিল স্বয়ং সদু!

সে বলে বসল, "আমি যাব।"

"তুই যাবি?" এলোকেশী গর্জে উঠেছিলেন, "আক্কেলখাকি, চোখের মাথাখাকি, নেমকহারাম লক্ষ্মীছাড়ি! তুই আমাদের একা ফেলে সেই হাড়হাবাতির পাদোদক খেতে যাবি?"

কিন্তু সদু অনমনীয়।

সদুর যে এত গোঁ আছে, এ কথা কে কবে জানত?

এ যেন আর এক সদু।

সামান্য দু-চারখানা কাপড়ের সম্বল নিয়ে সদু সদরে দাঁড়িয়ে প্রস্তুত।

আজন্ম অগঙ্গার দেশে মুখ থুবড়ে প্রাণ গেল সদুর, কালী-গঙ্গার দেশে যেতে পাবার এই সুযোগ ছাড়বে না।

তোমাদের কন্না? সে তো চিরকাল করে এল! সদুর কি ছুটি নেই? সদু যদি মরে? তোমরা কি না খেয়ে থাকবে?

কে সদুকে এই বিদ্রোহের শক্তি দিল ঈশ্বর জানেন।

"থ" হয়ে গেলেন এলোকেশী, হকচকিয়ে গেল নবকুমার।

নীলাম্বর বাঁড়ুয্যে ক্রুদ্ধগলায় বললেন, "যাচ্ছ যাও, কিন্তু আর কখনো এ ভিটেয় মাথা গলাতে এস না এই বলে রাখছি!"

সদু প্রণাম করে নম্রগলায় বলল, "আচ্ছা!"

দিশেহারা নবকুমার বলল, "ভয়ে আমার নাড়ি ছেড়ে আসছে সদুদি, থাক্ তোমায় যেতে হবে না। বৌয়ের যদি পরমায়ু থাকে বাঁচবে, আর যদি কপালে মৃত্যু থাকে—"

সৌদামিনী মৃদু হেসে বলল, "তোর বৌকে বাঁচাতে যাচ্ছি ভেবেছিস? মোটেও না। নিজের কপালটা ফের আর একবার যাচাই করতে ইচ্ছে হয়েছে, তাই যাচ্ছি।"

এ কথার মানে নবকুমার বুঝতে পারে নি। চোরের মত মা-বাপের সামনে থেকে পালিয়ে এসেছে।

এলোকেশী উচ্চকণ্ঠে ভগবানকে ডাক দিয়ে আদেশ করেছেন—"ভগবান, যে সর্বনাশী আজীবন আমার বুকে কুলকাঠের আংরা জেলে রেখে দগ্ধাল, আর বুড়ো বয়সে এই কোমরের বলটুকু পর্যন্ত কেড়ে নিয়ে মজা দেখতে বসল, তুমি তার বিচার করো। যদি 'ন্যায়পরায়ণ' হও তো সর্বনাশীর যেন তেরাত্তির না পোহায়! তার ভরা ঘরে যেন দোর পড়ে, তার মুখের গেরাস যেন বাসি চুলোর ছাই হয়ে যায়, এহকালে পরকালে যেন তার গতি না হয়।"

সত্যবতীর আরো অনেক ভয়াবহ পরিণতির জন্য ন্যায়পরায়ণ ভগবানের কাছে আবেদন জানাতে থাকেন এলোকেশী স্বর করে ছন্দে গেঁথে।

না, কথাটাকে মিথ্যা ভাববার হেতু নেই, বাড়াবাড়ি ভাবলেও ভুল ভাবা হবে, সত্যবতীদের আমলে এলোকেশীরা নিতান্তই বিরল ছিল না।

আর আজই কি আছে?

নেই। শুধু হয়তো অভিশাপের বাণীগুলি সভ্য মার্জিত সূক্ষ্ম হয়েছে। তীব্র চিৎকারটা তীক্ষ্ণ মন্তব্যে পরিণত হয়েছে।

সে যাক, সত্যবতীর কানে এসব পৌঁছল না। শুধু বিনা নোটিশে হঠাৎ সদুর আবির্ভাবে প্রথমটা একটু বিমূঢ় হয়ে পড়েছিল সে। তার পরই অবশ্য সামলে নিল। মৃদু হাসিমাখা মুখে বলল, "যাক ভালই হল। সংসারটা একজনের হাতে তুলে দেবার লোক হল। এবার নিশ্চিন্দি হয়ে মরে বাঁচব!"

সদু ভুরু কোঁচকাল, "কেন মরার কি হল? রাজ্যি সুদ্ধু মেয়েমানুষ মরছে?"

সত্যবতী হাসল। "কি জানি, এবার কেবলই মনে হচ্ছে মরে যাব। কালের ঘণ্টা কানে বাজছে যেন।"

তা যে ঘণ্টাই কানে বাজুক, মরে অবিশ্যি গেল না সত্যবতী। শুধু দীর্ঘকাল যমে-মানুষে টানাটানি চলল, শুধু সত্যবতীর সংসারে অনেক ওলট-পালট কাণ্ড ঘটে গেল, আর সত্যবতীর মনোজগতে অনেক বিপর্যয় ধাক্কা মেরে মেরে আরো দৃঢ় করে তুলল সত্যবতীকে।

এরই মাঝখানে সত্যবতীর নবজাত কন্যা কেবলমাত্র কান্নার জগৎ থেকে হাসির জগতে উঁকি দিতে শিখে ফেলল।

সাধন সরল দুই ভাই কাঁচের পুতুলের মত মেয়েটাকে 'গলার হার' করে তুলল, আর নবকুমারের মধ্যে দেখা দিল প্রবল একটি বাৎসল্য রসের ধারা। তবু তার যেন নববধূর লজ্জা।

যদিচ মেয়ে সন্তান কানাকড়ি মাত্র, তথাপি দেখতে ইচ্ছে করে, নাড়াচাড়া করতে ইচ্ছে করে। আর স্নেহের বস্তু বলে মিষ্ট একটি অনুভূতি আসে।

সাধন সরল তার অপরিণত বয়সের ফল। সে বয়সে বাৎসল্য রসের সৃষ্টি হয় নি। বরং সেই নবযৌবনের তীব্র আবেগের সময় ওদের আপদ বালাইয়ের মতই মনে হত।

এখন সেকাল নেই।

এখন সত্যবতী তো হাতছাড়াই। তবু এর সূত্রে যদি আবার একটু সরসতা আসে এই আশা। যমে-মানুষে টানাটানির লড়াইয়ে মানুষই জিতেছে, তাই মেয়েকে পয়মন্তও মনে হচ্ছে নবকুমারের।

মোটকথা সংসার বেশ ভালই চলছে নবকুমারের।

কিন্তু এ বাড়িতে সুহাস বলে যে একটা মেয়ে ছিল? সে কোথায় গেল? তাকে তো আর দেখা যায় না? সে কি তবে মারা গেছে? নাকি তার কুল-ত্যাগিনী মায়ের পদাঙ্ক অনুসরণ করে কুলত্যাগই করেছে?

তা নবকুমার তা-ই বলেছে।

প্রায় কুলত্যাগের ধিক্কারই দিয়েছে তাকে। জীর্ণদেহ সত্যবতীর সামনে তীব্রকণ্ঠে সে ধিক্কার ঘোষণা করতেও দ্বিধা করে নি। বলেছে, "আর যেন ওটা এ বাড়ির ছায়া না মাড়ায়। কুলত্যাগে আর ধর্মত্যাগে তফাতটা কি? না-ই বা বিয়ে হত! হিঁদুর ঘরের মেয়ে, ঠাকুর-দেবতা পুজো পাঠ করে জীবনটা কাটিয়ে দেওয়া যেত না? একটা বাপের বয়সী বুড়োর সঙ্গে—ছি ছি ছি!...বুঝলে তুড়ুর মা, আমড়া গাছে কখনো ন্যাংড়া ফলে না। এই যে তুমি এতদিন গাছের গোড়ায় জল ঢাললে, এত সার দিলে, ন্যাংড়া কি ফলল? আমড়ার ছানা আমড়াই হল।"

সত্যবতী হাত নেড়ে থামবার ইশারা করে পাশ ফিরেছিল।

এখন আর সত্য শয্যাগত নয়, তবু বেশীর ভাগ বিছানাতেই পড়ে থাকে। সদু এসে তার সংসারভার হাতে তুলে নেওয়ায় সত্য যেন অদ্ভুত একটা

মুক্তির স্বাদে মগ্ন হয়ে আছে। সদু যেই বলে, "থাক থাক বৌ, তুমি আবার কেন উঠে এলে রোগা মানুষ—" অমনি সত্য গিয়ে ঝুপ করে শুয়ে পড়ে। আগের মত তর্ক করে না, বলে না, এখন তো ভাল আছি। শুয়ে পড়ে—

আর বেশীক্ষণ শুয়ে থাকলেই সেই দিনের অভিনীত নাটকটার দৃশ্যগুলোই তার চোখের পর্দায় ছুটোছুটি করে বেড়ায়।

গোড়া থেকে সবটাই জানে সত্য।

সত্যর জ্ঞান চৈতন্য নেই ভেবে আঁতুড়ঘরের দোরে বসে সদু আর ভাবিনী সশব্দেই আলোচনাটা চালাচ্ছিল। কিন্তু অস্ফুট চৈতন্যের মধ্যেও সত্যর মাথার মধ্যে ওদের কথাগুলো যেন হাতুড়ির ধাক্কায় ধাক্কায় ঢুকে পড়তে লেগেছিল। অথচ ওদের নিষেধ করবার ক্ষমতা হয় না। না পারে হাত নাড়তে, না পারে কথা বলতে।

আর ভাবিনী হাতমুখ নেড়ে—হ্যাঁ ভাবিনীই বক্তা, সদু শ্রোতা। দেশে থাকতে ভাবিনীর সাধ্য ছিল না যে পাড়ার বয়স্কাদের সঙ্গে কথা বলে। কিন্তু এখানে আলাদা, এখানে ভাবিনী 'একজন'। তাই হাতমুখ নেড়ে কথা বলতে বাধে না, "আর বলো না বামুন-ঠাকুরঝি, দেখে দেখে আমরা 'থ' হয়ে গেছি। ওই একটা বেজাতক বেজন্মা আইবুড়ো থুবড়ি মেয়েকে নিয়ে কী নাচানাচি! কী নাচানাচি!"

"জন্মের কথা কী বললে কায়েত-বৌ?"

শিউরে উঠেছিল সদু।

অথবা শিউরে উঠেছিল সদুর চিরদিনের সংস্কারে পুষ্ট রক্তকণিকা।

সদু যে ওই মেয়েটার হাতে খাচ্ছেদাচ্ছে গো!

সেই কথাই বলে ফেলে সদু।

"কে না খাচ্ছে?"

ভাবিনী ঠোঁট উল্টেছিল, "নারায়ণের ঘরের ভোগ রাঁধবার দরকার হলেও বোধ হয় গিন্নী ওই ভাইঝিটিকে এগিয়ে দেবেন—"

"ভাইঝি!"

সদু বলেছিল, "রোস দিকি, আমায় আগে বুঝতে দাও সবটা। এই তো শুনছিলাম বিধবা, আবার তুমি বলছ আইবুড়ো, একবার জন্মের খোঁটা শোনালে, আবার বলছ ভাইঝি, সব কেমন গোলমেলে ঠেকছে যে!"

'অচৈতন্য' সত্যবতীর কানে বিষের তীর বিঁধতে থাকে, "ভাইঝি আমি বলছি না গো, উনিই ওই পরিচয় রটিয়ে রেখেছেন। যে ভাজ বারো বছরে বিধবা, তার বাইশ বছর বয়সের গর্ভের ওই রত্ন! বোঝ! মা কুলে কলঙ্ক ঘটিয়ে বাড়ি থেকে বেরিয়ে গেল, মামাশ্বশুর—মানে গিয়ে তোমাদের বৌয়ের বাবা, নাকি ঢাকে কাঠি দিয়ে দশজন মান্যিগণ্যি লোককে ডেকে সেই বার্তা বড় গলা করে শোনালেন। আবার ইনি এতকাল পরে সেই আঁস্তাকুড়ের জঞ্জালকে মাথায় করে এনে ঘরের মধ্যে দেবীপিতিষ্ঠে করেছেন। কী বলব ভাই, তোমাদের বামুনের ঘরের রীতনীত দেখে আমরা হাঁ! বলছিলে বিধবা? বিধবা নয় গো, থুবড়ি, আইবুড়িই। কে ওই জাতজন্মহীন-ধ্বজাকে বে করবে যে বে হবে? মা মাগী লোকলজ্জায় আর মেয়ের কাছে ঘেন্না ঢাকতে বলে বেড়াত, পাঁচ বছরে বে, পাঁচ বছরেই বিধবা! ইনিও সেই কথাই চালিয়ে আসছেন। আবার শুনি নাকি বেহ্মবাড়িতে বে দেবে বলে বর খুঁজছে।"

সদু কিছুক্ষণ গালে হাত দিয়ে বলে, "তা দিতেই পারে। মেয়ের ইস্কুলে পড়াচ্ছে যখন! বৌয়ের শরীরে অনেক গুণ ছিল, ওই বুকের পাটাতেই সব হয়ে গেল। অতিরিক্ত তেজ, অতিরিক্ত আসপদ্দা! নইলে কোন্ সংসারে কোন্ মেয়েমানুষের এ সাহস হয়, নদ্দমার পাঁক তুলে নিয়ে এসে পুজ্যি করে? শুনে আমি হাঁ হয়ে যাচ্ছি কায়েত-বৌ! রেখেছিস রেখেছিস, তার হাতে ভাত জল খাচ্ছিস কোন্ আক্কেলে? নবাটাও তো—"

"ওনার কথা আর তুলো না ঠাকুরঝি! উনি একেবারে কামরূপ কামিখ্যের ভেড়া। নচেৎ আর এতখানিটা হয়? উনি সুদ্ধু হা সুহাস যো সুহাস! এদিকে তো মুনির মন টলে এমন রূপ! ওই কি ভাল থাকবে নাকি? দেখো কোনদিন কি করে বসে! মিথ্যে বলব না ভাই, ওই ভয়ে তোমাদের ভাইকে আমি সাধ্যপক্ষে এ বাড়িতে একা আসতে দিই নে। পুরুষ হচ্ছে মাছির জাত, ফুল থেকে উঠে পাঁচড়ায় গিয়ে বসে। ওই ছুঁড়ি—"

সহ্যের সীমা অতিক্রম করলে বুঝি বোবারও বোল্ ফোটে। তাই "অজ্ঞান অচৈতন্য" সত্যবতীর মুখ থেকে সহসা একটা ক্রুদ্ধ গর্জন বেরিয়ে আসে। যেন মুখ চেপে ধরা কোনও ক্রুদ্ধ জন্তুর আর্তনাদ!

এরা চমকে ওঠে।

"কি হল" বলে আঁতুড়ঘরের ঝিকে ডাক-পাড়াপাড়ি করতে থাকে এবং তার ঘণ্টা কয়েক পরেই সারা বাড়িতে অন্য একটা সোরগোল ওঠে।

প্রশ্ন আর বিস্ময়!

নেই?

কোথায় গেল?

শেষ কখন কে দেখেছে?

কে দেখেছে ঠিক কেউ মনে করতে পারে না। দেখছিল তো সর্বক্ষণ সবাই, হঠাৎ জলজ্যান্ত একটা মানুষ হাওয়া হয়ে যাবে?

অথচ তাই গেল।

সুহাসকে পাওয়া গেল না।

সত্য চোখ বুজলেই যেন সেদিনের সেই কথাগুলো শুনতে পায়। সদু আর ভাবিনীর সেই নিতান্ত সহজ অসতর্ক উক্তি।

তার পর পট পরিবর্তন হয়।

আর এক দৃশ্য চোখে ভাসে।

যা নিয়ে পরে বহু শ্লেষাত্মক কথা শুনতে হয়েছে সত্যকে। কিন্তু নাটকের সেই অঙ্কের উপর তো সত্যর কোনও হাত ছিল না। সেটা শুধু সত্যর চোখের সামনে ঘটেছিল।

আঁতুড়ঘরের দরজায় এসে দাঁড়িয়েছিলেন ভবতোষ মাস্টার।

দরজার একটা পাল্লা ধরে ভাঙা গলায় আর্তনাদ করে উঠেছিলেন, "বৌমা!"

সত্য চমকে তাকিয়েছিল।

অবাক হয়ে চারিদিকে তাকিয়েছিল। এখানে উনি কেন! এ কী অঘটন? এমন উদ্‌ভ্রান্ত ভাবই বা কেন ওঁর? কী বলছেন এ সব?

বুঝতে সময় লেগেছিল।

লাগবারই কথা।

কে ভাবতে পেরেছিল, এ বাড়ি থেকে পালিয়ে গিয়ে আশ্রয় নিতে আর জায়গা পেল না সুহাস, নিতে গেল ভবতোষ মাস্টারের বাড়ি। জীবনে যার বাড়িতে একবার মাত্র গিয়েছে, আর জীবনে যার সঙ্গে একবারও কথা বলে নি!

কিন্তু এবার গিয়ে কথা বলেছে।

অনেকগুলো কথা।

ভবতোষ তেমনি রুদ্ধকণ্ঠে আস্তে আস্তে উচ্চারণ করেন, "বলে কিনা—আপনার বাড়িতে একটা ঝিয়েরও তো দরকার হয়! সেইভাবেই থাকব আমি। সব কাজ করব। আপনি তো উদারধর্মী, আপনার তো আমার হাতে খেতে ঘেন্না করবে না! শোন দিকি কথা—তোমার ওই দেবকন্যার মত মেয়ে, তার হাতে খেতে ঘেন্না করবে!"

সেদিন সত্যর বাকস্ফূর্তির শক্তি ছিল। সেদিন সত্য আস্তে আস্তে বলেছিল, "আপনি তো একথা বলছেন, লোকের যে ঘেন্না করে।"

"ঘেন্না করে?"

"করে বৈকি!" সত্যবতী বালিশ থেকে ঘাড়টা একটু তুলে ক্ষুব্ধ হেসে বলে, "করবে না কেন? আপনি তো ওর সবই জানেন মাস্টার মশাই, বিশ্বসুদ্ধ লোকই ওকে ঘেন্না করবে।"

"করতে পারে," ভবতোষ আবেগ-রুদ্ধ কণ্ঠে বলে উঠেছিলেন, "আমি তা হলে তোমার ওই বিশ্ব-সংসারের কেউ নই বৌমা!"

সত্য এক লহমা অপলকে ওঁর মুখের দিকে তাকিয়ে বলেছিল, "জানি! আর সে মুখপুড়ীও এক নিমিষে সে কথা জেনে ফেলেছিল। তাই আগুনের ঝাপটা থেকে বাঁচতে ছুটে গিয়েছে আপনার কাছেই শরণ নিতে।"

"কিন্তু এক্ষেত্রে আমি কী করব?" ভবতোষ ব্যাকুল বিব্রত বিভ্রান্ত, "আমার বাসায় মেয়েছেলে বলতে কেউ নেই—"

"নাই বা থাকল—"

সত্য মৃদু হেসেছিল, "ও সব চালিয়ে নিতে পারবে!"

চালিয়ে নিতে পারবে?

ভবতোষ হতাশ স্বরে বলেন, "তুমিও কি তোমার ভাইঝির মত পাগল হয়ে গেলে বৌমা? তাকেও তো কিছুতেই বোঝ মানাতে পারলাম না। গাড়ি দাঁড় করিয়ে রেখে শত সাধ্যসাধনা করলাম, সেই এক কথা, 'আপনার সব কাজ করে দেব, তার বদলে এককোণায় একটু থাকতে দিন, আর আপনার বইগুলো পড়তে দিন! আর কিছু চাই না আমি।' শোন পাগলামি!"

সত্য হঠাৎ গাঢ়স্বরে বলে, "পাগলামি কেন বলছেন মাস্টার মশাই, এর

থেকে ভাল আশ্রয় ও আর কোথায় পাবে? ওর জন্মের বিত্তান্ত শুনেও কে ওকে ছেদ্দা করবে, স্নেহমমতা করবে?"

ভবতোষ আরও ব্যাকুল হয়ে বলেন, "সে সব তো বুঝলাম, ওই জন্যেই পাত্র যোগাড় করে উঠতেও পারছি না। অথচ তুমি বলেছ সব কথা খুলে বলতে। কিন্তু একটা কথা তুমি বুঝছ না—"

ভবতোষ থামেন।

সত্য শান্তস্বরে বলে, "বলুন?"

"বলছি—" ভবতোষ কেসে বললেন, "আমার জন্যে ভাবি না, আমার তিনকুলে কে বা আছে, ওর জন্যেই বলছি—যতই আমি তিনকেলে বুড়ো হই, লোকনিন্দের তো কসুর হবে না তাতে! আমার বাসায় কী পরিচয়ে রাখব ওকে?"

সত্য একটু হেসে বলে, "দাসী পরিচয়েই রাখুন।"

"তুমি বোধ করি আমায় নিয়ে মজা দেখছ বৌমা!" ভবতোষের আক্ষেপটা যেন আছড়ে পড়ে।

আঁতুড়ের দরজায় এই দীর্ঘস্থায়ী দৃশ্য।

সত্ত্ব গালে হাত দিয়ে দালানে বসে, আর নবকুমার খাঁচার বাঘের মত ছট-ফট করছে। আর ধৈর্য থাকে না। নবকুমার এগিয়ে এসে বলে, "মাস্টার মশাই, বাইরে কি আপনার গাড়ি অপেক্ষা করছে? না একখানা ডাকতে পাঠাব?"

ভবতোষ বিমূঢ় দৃষ্টি মেলে তাঁর একদা ভক্তশিষ্যের মুখের দিকে তাকান, এবং সেই মুহূর্তে শুনতে পান সত্যবতীর ক্ষীণ কিন্তু স্পষ্ট স্বর, আদেশের সুরে উচ্চারিত হল, "থাক্, গাড়ির জন্যে কারুর ব্যস্ত হতে হবে না, মাস্টার মশাইয়ের সঙ্গে আমার এখনো দুটো দরকারি কথা আছে, আর সকলের একটু ওদিকে গেলে ভাল হয়।"

আর সকলের ওদিকে গেলে ভাল হয়!

এর চাইতে সত্য কেন একখানা থান ইঁট মারল না নবকুমারের মাথায়?

কিন্তু উপায় নেই। ডাক্তার বলে গেছে রুগীর বুক হালকা, রাগ দুঃখ কোন কিছুতেই যেন বেশী উত্তেজিত না হয়।

কাজে কাজেই মনের রাগ মনে চাপা।

হ্যাঁ, ডাক্তার ডাকতে হয়েছিল, আঁতুড়ঘরে ডাক্তার আসা সত্ত্ব নবকুমার

সকলের জ্ঞানেই এই প্রথম। তা উপায় কি? সত্যই জোর করে আনিয়েছিল। বলেছিল, "যে কালের যে শাস্তর! তুই আর ইতস্ততঃ করিস নে নবু! কলকেতায় যখন বাসা করে আছিস, কলকেতার মতই হোক। বারুইপুরের সেই গর্তয় গিয়ে পড়লে তো মরেই যেত, এ যদি—"

তা সেই ডাক্তারের নির্দেশেই স্নান মাথাঘষা বন্ধ, কাজেই একুশে ষষ্ঠীও মুলতুবী। একুশ দিনের আঁতুড় একত্রিশ দিনে গিয়ে ঠেকেছে।

তা ছাড়া মুশকিলই কি কম?

বাড়ির লোকের সেবা-যত্নটা তো পাচ্ছে না! সেবা বলতে সেই হাঁড়ি দাই মাতঙ্গিনী। সেরে উঠবে কি করে?

অথচ আঁতুড়ের দরজাতেই এই সব কাণ্ড!

"চলে যেতে হবে! ওঃ!" বলে দুম্‌দুম্‌ করে চলে যায় নবকুমার।

ভবতোষ অপ্রতিভের একশেষ হয়ে বলেন, "আমি যাই বৌমা!"

"না!"

সত্য দৃঢ়স্বরে বলে, "কথা তো শেষ হয় নি। আপনি বললেন, আমি আপনাকে নিয়ে মজা দেখছি, এই কি একটা কথা?"

"কি করব বৌমা, দিশেহারা হয়ে যাচ্ছি বলেই—"

"কেন হবেন?" সত্য স্থির স্বরে বলে, "দিশে তো সামনেই রয়েছে। আপনি সেদিন ঠাট্টা করে বলেছিলেন, সুন্দরী নাতনীর জন্যে যদি আপনার মাথায় টোপর দিতে হয় তো দেবেন। সেই ঠাট্টাটিই সত্যি করে তুলুন।"

"বৌমা!"

"অস্থির হবেন না মাস্টার মশাই, আমি বলছি এই ভাল হবে।"

"এই ভাল হবে!"

"হ্যাঁ! আপনি আর দ্বিধা করবেন না। বিনা পরিচয়ে একটা মেয়েছেলের থাকায় নিন্দে, আপনিই পরিচয় দিয়ে দিন ওকে। পরিচয়ের মত পরিচয়।"

"তুমি কি আমাকে আমার চিরদিনের অপরাধের শাস্তি দিতে চাও বৌমা?"

ভবতোষের কণ্ঠে দৈন্যের সঙ্গে একটা জ্বালা ফুটে ওঠে বুঝি।

কিন্তু সত্যবতীর কণ্ঠে ফুটে ওঠে স্নিগ্ধ স্নেহের করুণা।

"ছি ছি, ওকথা বলছেন কেন মাস্টার মশাই? বরং বলুন এ আমার এত

কালের শিক্ষা-দিক্ষার গুরুদক্ষিণা। লেখাপড়া জানা বুদ্ধিমতী মেয়েরা আপনার প্রিয়, এ আমার জানা, সুহাস আপনার অপছন্দের হবে না।"

ভবতোষ ক্ষুব্ধ হাস্যে বলেন, "পছন্দ জিনিসটা শুধু বোটাছেলেরই একচেটে নয় বৌমা! সে এই জেঠার বয়সী বুড়োটাকে—"

"তাতে কি?"

সত্য সকৌতুক হাস্যে বলে, "মহাদেবও তো বুড়ো, তবু তো মেয়েরা তাঁকেই বর চেয়ে 'বত্ত' করে। সুহাস যদি সেকথা না জানত তো আপনার কাছেই ছুটে যেত না।"

আস্তে কণ্ঠস্বর গাঢ় হয়ে আসে সত্যবতীর, "সুহাস আপনাকে ভক্তি করে, জেনে বুঝেই সে আপনার আশ্রয় নিতে গেছে। আপনিই শুধু বুঝতে পারছেন না। মেয়েমানুষ মুখ ফুটে আর কত বলবে?"

"কিন্তু আমি তো ভেবে কূল পাচ্ছি না বৌমা, হঠাৎ এমন কি নতুন ঘটনা ঘটল যে—সে অমন করে ছুটে গিয়ে—"

"বলব, সব বলব। আজ আর পারছি না।"

সত্য একটু ক্লান্ত হাসি হাসে।

তবু ভবতোষ কথা বলেন।

কাতর কণ্ঠে বলেন, "এই কি তোমার শেষ রায় বৌমা? এই শাস্তিই মাথায় তুলে নিতে হবে আমাকে?"

সত্য আবার একটু কৌতুকের হাসি হাসে, "এবার কিন্তু আমি রেগে যাব মাস্টার মশাই! আমার জামাই হওয়া বুঝি আপনার শাস্তি?"

ভবতোষ একটুক্ষণ চুপ করে তাকিয়ে থেকে বলেন, "তবু আমি হয়তো কোনদিনই আমাকে ক্ষমা করতে পারব না বৌমা! মনে হবে—"

"ভুল ভেবে মনে কষ্ট করবেন না। এখন কি মনে হচ্ছে জানেন? মনে হচ্ছে—", শেষের কথাটা যেন নিজেকেই নিজে বলে সত্য, "মনে হচ্ছে, সুহাসকে বুঝি এমন মনের মত করে গড়তে চেষ্টা করেছি আপনার কথা ভেবেই। শুধু সে কথা নিজেই টের পাই নি এতদিন।"

## তেতাল্লিশ

একেই বুঝি বলে "পরকীয়া ভাব"!

শোনা যায় ভগবানকে ভজবার এ একটা সহজ রাস্তা। মুখুয্যে মশাই এই পথটাই ধরেছেন। অবশ্য ভগবানের ধার ধারেন না মুখুয্যে মশাই, মানুষ নিয়েই কারবার তাঁর। তবে তাজ্জবের কথা এই, যে মানুষটাকে একদিন ঢিল-পাটকেলের মত লাথি মেরে ছুঁড়ে ফেলে দিয়েছিলেন, এখন তার আশেপাশেই ঘুরঘুর করে বেড়াচ্ছেন।

মুখুয্যে মশাই এখন নবকুমারের সংসারের প্রায় প্রতিদিনের অতিথি। বেশীর ভাগ সন্ধ্যার দিকটিতেই আসেন, সদুর যখন সাংসারিক কাজগুলো হালকা হয়ে আসে। হ্যাঁ, সত্যবতীর সংসারের সব কাজই স্বেচ্ছায় নিজের কাঁধে তুলে নিয়েছে সদু, হয়তো বা ভগ্নশরীর সত্যর প্রতি মমতাবশে, হয়তো বা নিজস্ব অভ্যাসবশে, আর নয়তো বা এ সংসারে নিজের প্রয়োজনীয়তা স্পষ্ট প্রত্যক্ষ রাখবার বাসনায়। হয়তো মনে করে—নবকুমার যেন না ভাবে "আর কেন!" সত্যকে কুটোটি ভাঙতে দিলে, নবকুমারের সদুর সম্পর্কে সহজে আস্থা আসবে না।

তা মনের কথা মনই জানে। মোটের উপর সদু কলকাতাতেই রয়ে গেছে এখনো এবং এ সংসারের জুতো সেলাই থেকে চণ্ডী পাঠ সব করছে। তবু সন্ধ্যের দিকে বসে থাকবার সময় পায় সদু। একে তো এখানের এই শহুরে সংসারের কাজ তার কাছে তৃণসম, তা ছাড়া প্রবল এক উৎসাহে রাত্রের রান্নাটা সে বিকেলেই সেরে ফেলে।

সন্ধ্যার দিকে মুখুয্যে মশাই আসেন।

সদু মনে নবোঢ়ার লজ্জা আর মুখে নবোঢ়ার আভা নিয়ে ভাইপোদের চোখ বাঁচিয়ে তামাকে ফুঁ দিতে দিতে এসে কাছে দাঁড়ায়।

এ ঘরটা সেই কোণের দিকের ছোট্ট ঘরটা, যে ঘরে সুহাস থাকত। সুহাস তার সমস্ত ব্যবহারের জিনিসগুলি ফেলে চলে গেছে। সুহাসের স্মৃতি আঁকড়ে সে ঘর তার মত করে সাজিয়ে রেখে দেবে, এত ভাবপ্রবণতা এ সংসারের নতুন ব্যবস্থাপনায় নেই। সত্য তো ঢোকেই না এ ঘরে।

সদু এ ঘরটায় রাজ্যের আজেবাজে জিনিস এনে ঠেলে রেখেছিল, শুধু

সুহাসের শোবার চৌকিটায় একটা সভ্যভব্য শতরঞ্চ বিছানো আছে। আছে তাকিয়া।

মুখুয্যে মশাই প্রায় যেন চুপিচুপিই এসে সেই তাকিয়ায় কনুই ঠেসিয়ে সেই চৌকিটিতে বসেন, সত্য তামাক এনে হাতে দেয়।

মুখুয্যে মশাই একটু রহস্যঘন হাসি হেসে কলকে ধরা হাতটাও কাছে টেনে বলেন, "এখনো তোমার কনে-বৌয়ের লজ্জা গেল না। বসো না এখানে।"

বলা বাহুল্য "এখান"টা সেই স্বল্পপরিসর চৌকির সামান্যতম ফালিটুকু। ভারী ভারী মুখুয্যে মশাই তো প্রায় বাকী সব জায়গাটাই দখল করে আছেন। অতএব বসতে গেলে নিতান্ত ঘনিষ্ঠ হওয়া ছাড়া উপায় নেই।

তবে সত্য পতিদেবতার এ অনুরোধটুকু রাখে না। "নাঃ এই বেশ বসছি।" বলে মাটিতেই বসে চৌকির সামনে।

খুব কি গল্প করে সত্য তার এতদিনের ফিরে পাওয়া বরের সঙ্গে?

নাঃ, তা করে না।

কথা কোথায়?

কথার বয়সই বা কোথায়?

অনেকক্ষণ ভুড়ভুড় করে তামাক টানতে থাকেন মুখুয্যে মশাই, তার পর একসময় হয়তো বললেন, "তার পর গরীবখানায় কবে যাচ্ছ বড়বৌ?"

সত্য এতক্ষণ বসে বসে হাতের নখ খুঁটছিল কি আঁচলের খুঁটটা আঙুলে জড়াচ্ছিল, এ প্রশ্নে সচকিত হয়ে নড়েচড়ে বসে বলে, "এখন আর ছেড়ে দিয়ে তেড়ে ধরে কী হবে? জীবনটা তো বয়েই গেল।"

মুখুয্যে মশাই নিটোল বপুটি দুলিয়ে বেশ একটু হেসে নিয়ে বলেন, "ও কথা শুনছে কে গো বড়গিন্নী? গড়নে পেটনে এখনো তো ছুকরিটি আছ। বরং আমার বাড়ির ওটি একেবারে বুড়ীর বুড়ী তস্য বুড়ী হয়ে গেছে। মাথার সামনে কপালজোড়া টাক, দাঁতগুলো ঝুলে নড়নড় করছে, হাতে পায়ে হাজা, আর গড়ন? সে আর কী বলব তোমায়—" বিশ্রী একটা মুখভঙ্গী করে কথাটা শেষ করেন মুখুয্যে মশাই, "তাকাতে ঘেন্না করে। আমি তাই এখনো ঘরে রেখেছি, অন্য স্বামী হলে টান মেরে বাপের বাড়িতে ফেলে দিয়ে আসত।"

সত্য অবশ্য সতীনের সম্পর্কে স্বামীর এই অরুচিকর মন্তব্যে পুলকিত হয় না,

বরং বেজার ভাব দেখিয়ে বলে, "তা তো বলবেই এখন! তার শাঁস-মাস সব খেয়ে ছোবড়াটাকে টান মেরে ফেলে দেবার কথা তোমার মুখেই শোভা পায়। সাধে কি আর বলেছে পুরুষ প্রজাপতির জাত!"

মুখুয্যে এ অপবাদে লজ্জিত হন না। বরং ফ্যাক্ ফ্যাক্ করে হেসে বলেন, "তা সে দোষ তবে বিধাতার। তিনি যে জাতকে যেমন করে গড়েছেন। কিন্তু যাই বল বড়বৌ, আমিও তো এতগুলো ছেলেপেলের বাপ হয়েছি, তারপর তোমার গিয়ে দু-দুটো মেয়ের বে দিলাম, নাতির অন্নপ্রাশনে ঘটা করলাম, এ সংসারের যাবতীয় করণ-কারণ করে চলেছি, আর ওই শূয়োরের পাল পুষছি। টসকেছি একটু? রূপ-যৌবন রাখতে জানা চাই বুঝলে বড়বৌ?"

বলেই হাতটা বাড়িয়ে সত্যর গালে একটি টোকা মেরে বললেন, "তা তোমাকে সে কথা শোনানো চলে না। তুমিও জান। নচেৎ তুমিও কিছু এযাবৎ মামার সংসারে সোনার খাটে গা রূপোর খাটে পা দিয়ে বসে থাক নি! দাসীবিত্তি করতে করতে জীবন গেছে, তবু কেমন চেকনাইটি!"

সত্য কি এই স্তাবকতায় ভুলবে?

সত্য কি বলে উঠবে, "এই বুড়ো বয়সে তুমি আমার মনের দিকে না তাকিয়ে শরীরের চেক্নাইয়ের দিকে তাকাচ্ছ? লজ্জা করছে না?"

কিন্তু কি করেই বা বলবে?

সত্যর এই তুচ্ছ শরীরটার দিকেই বা কে কবে তাকিয়েছে? এই লোকটাই তো মারের চোটে ঘরছাড়া করেছে সত্যকে। তখন তো সত্যর বয়সকাল, কী অগাধ স্বাস্থ্য, আর রূপটাও ফেল্না ছিল না।

আর কত হাসি-খুশি স্বভাব ছিল।

সত্য তখন বুঝত না, হয়তো বা এখনো বোঝে না, সেই অগাধ স্বাস্থ্য আর রূপটাই অনিষ্টকারী হয়েছিল সত্যর। হাসিটাও। সংসারে তখন মেলাই লোক,—দ্যাওর, ভাসুর, বড় বড় ভাগ্নে,—তাদের চোখের সামনে থেকে সেই স্বাস্থ্য আর রূপ লুকিয়ে বেড়াবার কথা মাথায় আসত না সত্যর। তাই সত্যর দুর্দান্ত বরের মাথার রক্ত টগবগ করে ফুটত।

অতএব রাতদিন যে দেহটাকে হাতের মুঠোয় পিষতে ইচ্ছে করত ডাকাতটার, সেই দেহটাকেই সে ফুটবলের মত লাথিয়ে লাথিয়ে ঘরের বার করে দিত।

সত্থর যে রূপ আছে স্বাস্থ্য আছে, সে কথা সত্থ কারো মুখে কোনদিন শোনে নি।

তার পর গঙ্গায় কত জল বয়ে গেল, কত দিন রাত্রি মাস বছর পার হয়ে গেল, সত্থর "যৌবন" নামক বস্তুটা কোন খবর না দিয়েই বিদায় নিল, তবু মাজা মাজা গড়নের দেহটা সত্থর তেমন ভাঙে নি। এখন এক লালসাতুর লুব্ধ প্রৌঢ়ের দৃষ্টি পড়েছে সেদিকে।

এ দৃষ্টি স্বামীর দৃষ্টি নয়, পরপুরুষের দৃষ্টি! পড়ে পাওয়া চোদ্দ আনা পরস্ত্রীর মতই দেখছে আজ মুখুয্যে তার যৌবনে বিতাড়িতা স্ত্রীকে।

তবু বিহ্বল হচ্ছে সৌদামিনী।

জীবনে একবারও বিহ্বলতার স্বাদ উপভোগ করতেই হয়তো।

কিন্তু নিজের বাড়িতে নিয়ে যেতে না পারলে জুৎ কোথায় সত্থর বরের? সন্ধ্যাবেলা নবীন নায়কের ভঙ্গী নিয়ে এসে বসে গল্পগুজব কিছুদিন বেশ ভাল লাগছিল, এখন আর শুধু তাতে মন উঠছে না। তা ছাড়া ছোটবৌটার সত্যিই বুঝি মরণদশা ঘনিয়ে এসেছে।

সময় অসময়ে বড় মেয়েটা শ্বশুরবাড়ি থেকে এসে ভাত-জল করত, কিন্তু সেও এখন আসন্নপ্রসবা। মেজটা তো এই বয়সেই মা-ষষ্ঠীর বরপুত্রী। তাদের এনে লাভ নেই।'

তাই সত্থর কাছে অনুনয়-বিনয় চলে।

সত্থ কিন্তু সহজে হ্যাঁ করে না।

বলে, "কেন এই তো বেশ! আসছ, বসছ, চোখের দেখা দেখছি—"

মুখুয্যে চোখ টিপে বলে, "শুধু চোখের দেখাতে কি পেট ভরে গো?"

"আর পেট ভরায় কাজ নেই।"

"তুমি তো বললে কাজ নেই। আমি যে এদিকে বছরভোর উপোসী! তা ছাড়া মাইরি বলছি বিশ্বাস কর, মাসের মধ্যে পাঁচদিন সত্যি পেটের উপোসে কাটে। লক্ষ্মীছাড়া মেয়েমানুষটা একবার যদি 'পারছি না' বলে শুলো তো, কার সাধ্যি ওঠায়। বাজার থেকে মুড়ি চিঁড়ে এনে ওই রাবণের পুরীর পেট ভরাতে হয়।"

সত্থ ভুরু কুঁচকে বলে, "আর নিজে?"

"নিজে? নিজের ওই বামুনের হোটেল আছে একটা পাড়ায়, সেই গতি। নগদ চার গণ্ডা পয়সা ফেলে—"

সত্থর মনটা কি দুলে ওঠে ?

মনে হয় কি, চিরজীবনই তো ভাতের হাঁড়ি নাড়লাম, কিন্তু সার্থকের ভাত রাঁধলাম কই ? ভাত বেড়ে স্বামী-পুত্রের পাতের সামনে ধরে দিতে পেলাম কবে ?

স্বামী-পুত্রের কোলে ভাতের থালা এগিয়ে দিতে পারলে আর—

পুত্র ? ও বাড়িতে যারা আছে, তারা কি সত্থর পুত্র ?

তা একরকম পুত্রই বৈকি। স্বামীরই সন্তান তো ! ব্রতকথায় আছে— "জ্ঞাতির ভাত হোক, সতীনের পুত হোক।"

মরলে সতীনের ছেলেও মুখে আগুন দেয়, গলায় "কাচা" নেয়। হ্যাঁ, এইসব চিন্তা সত্থর মাথার মধ্যে পাক দেয়, তবু সত্থ সহজে মুখে হারে না। বলে, "আমি এখন নবুর সংসার ভাসিয়ে দিয়ে কোন্ মুখে—"

"আহা-হা, ওর সংসার আবার ভাসাবে কী দুঃখে ? ওর কাণ্ডারী খুব ওস্তাদ। এ নেহাৎ তুমি আছ তাই ঘোড়া দেখে খোঁড়া হয়ে বসে আছে। তুমি চলে গেলে ঠিক সবই পারবে।"

তা সত্থ সে কথা বোঝে।

বোঝে বৌয়ের এই চুপচাপ বসে থাকা যতটা শরীরের দুর্বলতার জন্যে, তার থেকে বেশী মনের অবসন্নতা। সেই হতচ্ছাড়া ছুঁড়িটা যেন প্রাণের পুতুল ছিল ওর। সেটা গেছে। তা ছাড়া নবু কড়া দিব্যি দেওয়ায় সেখানে যেতে আসতেও পারছে না। যত শক্ত মেয়েমানুষই হোক, স্বামীর "মরা মুখ দেখার" দিব্যিটা তো আর ফেলতে পারে না ?

অমন যে একটা সোনার পুতুল মেয়ে হয়েছে, তাও যেন সাজাতে গোছাতে গা নেই। সত্থ চলে গেলে ঘাড়ে পড়লে আবার সব ঠিক হয়ে যাবে।

কিন্তু সত্থ ?

বড় লজ্জা ! বড় লজ্জা !

নিজের কোটে বসে তামাক সেজে দেওয়া, পায়ে হাত বুলিয়ে দেওয়া এক, আর কেন্দ্রচ্যুত হয়ে সেই অজানা রাজ্যে গিয়ে পড়া আর। কেমন সেই সতীন, কেমন সেই ছেলেপুলে কে জানে।

তারা যদি সত্থকে সহ্য করতে না পারে ? আবার যদি স্বামীর ঘরে গিয়ে লাঞ্ছনা অপমান জোটে ?

সেদিন কথার পিঠে এ সন্দেহ প্রকাশ করে বসে সৌদামিনী, কিন্তু মুখুয্যের এক ফুঁয়ে উড়ে যায় সে দুশ্চিন্তা।

তিনি প্রবল স্বরে আশ্বাস দেন, "ছেলেমেয়ে? তারাই তো রোজ আমায় খেয়ে ফেলছে, 'বাবা বড়মাকে আনো, বড়মাকে আনো' বলে। আর তোমার সতীন? হুঁঃ রাতদিন তো নিজের মরণ ডাকছে। বলে, 'আনো একবার তোমার প্রথম পক্ষকে, তাঁর পায়ের ধুলোটা নিয়ে আর এই হতভাগাগুলোকে তাঁর হাতে তুলে দিয়ে মরে বাঁচি'।"

কেন কে জানে, সদুর চোখে হঠাৎ জল আসে। সে জল মুছে সদু রুদ্ধস্বরে বলে, "তোমরা পুরুষজাত বড় নিষ্ঠুর! এতদিন ঘর করছ, প্রাণে একটু মায়া নেই!"

"কি মুশকিল! মায়া কি করছি না? না করি নি? এযাবৎ কে তার এগারটা আঁতুড় তুলল, কে তার 'তাওত' করল? ওকে ঘরে আনার সময় থেকেই তো যে যার ভেন্ন। মা ছোট ছেলের সংসারে থেকেছে, তার পর মরেছে। আমি চিরদুঃখী। নইলে বিয়ে করা পরিবার তুমি, তবু তোমার ওপর জোর খাটাতে পারি না, ভিখিরির মতন দয়া ভিক্ষে করি।"

"থাক থাক, আর আমার পাপ বাড়াতে হবে না।" সদু বলে, "সতীন না হয় মরে বাঁচতে চায়, কিন্তু ছেলেপেলে সৎমাকে চায় কেন?"

"কেন আর? বুঝছ না?" মুখুয্যে কণ্ঠস্বর করুণ করেন, "একটু মাতৃ-স্নেহের আশায়। সময়ে দুটো ভাতজলের আশায়।"

তিল তিল জলে পাথর ক্ষয় হয়। আর এ তো আপনা থেকেই গলে থাকা বেলেমাটি। অবশেষে একদিন সদু মাথাটা নীচু করে ধরাগলায় বলে, "বেশ, বল নবুকে। আমি নিজমুখে বলতে পারব না।"

তা নবুরও বলতে বেধেছিল সত্যর কাছে। কোনরকমে থতমত খেয়ে বলে ফেলেছিল, "মুখুয্যে মশাই ত আমায় খেয়ে ফেলছেন!"

সত্য চোখ তুলে তাকিয়েছিল শুধু।

তাতেই প্রশ্ন।

নবকুমার অতঃপর তড়বড় করে মুখুয্যে মশাইয়ের সংসারের 'হাঁড়ির হালে'র বর্ণনা করে, কথা সমাপ্ত করেছিল একটি বিবেচনার কথা বলে।

"এমন অবস্থায় দিদিকে না পাঠানো আমাদের পক্ষে গর্হিত হবে না? মনে হবে না বড্ড যেন স্বার্থপরের মত আটকে রেখেছি দিদিকে—"

সত্য শান্তভাবে উত্তর দিয়েছেল, "আটকে রাখার কথা উঠছেই বা কেন? ওখানে যাবার জন্যেই তো কলকাতায় এসেছেন ঠাকুরঝি!"

ওখানে যাবার জন্যে!

নবকুমার হতবাক হয়ে গিয়েছিল। সত্যর অকৃতজ্ঞতাকে ছি-ছি করে ধিক্কার দিয়েছিল। ভেবেছিল, আর এই যে আঁতুড় তোলা, মুখে রক্ত তুলে সংসারের যাবতীয় খাটুনি খাটা, এসব কিছু না? দিদি আগে থেকে জানত মুখুয্যে মশাইয়ের সঙ্গে দেখা হবে? তিনি অত খোশামোদ করবেন ওকে?

কিন্তু মনের মধ্যে ঠেলাঠেলি করে ওঠা এইসব কথাগুলো বলে উঠতে পারে নি নবকুমার। বলেছিল, "বেশ তবে তাই বলে দিই গে। জানি তোমার একটু কষ্ট হবে—"

"আমার কষ্ট!"

সত্য বলেছিল, "আমার যে কিসে কষ্ট হয় আর না হয়, সে বোধ যদি তোমার থাকত! যাক গে, যেতে দাও ওসব কথা, মুখুয্যে মশাইকে বলে দাও একটা ভাল দিন দেখতে।"

## চুয়াল্লিশ

জগন্নাথের রথের চাকা গড়গড়িয়ে এগিয়ে চলে, কখনো বালির গাদায় বসে যায়। বসে যাওয়া রথের রশিতে টান দিতে এগিয়ে আসে লক্ষ মানুষের হাত। শ্রেণীহীন নির্বিচার।

মানুষের হাতে জগন্নাথের মুক্তি।

রূপকের রূপে দেবতার রূপ।

জগন্নাথের রথ যুগের প্রতীক। যুগের চাকার গতিও কখনো উদ্দাম, কখনো মন্থর। সেই মন্থরতার মুক্তিও মানুষের হাতে। জনগণেশের জাগরণে যুগের জাগরণ।

তবু বলতেই হবে যুগের দেবতা একটু শহর-ঘেঁষা। শহর দ্রুতছন্দে আবর্তিত হয়, গ্রাম ছায়াচ্ছন্ন উঠোনে পড়ে ঘুমোয়। "শহুরে হাওয়া" যখন

তার কাছে এসে পৌঁছয়, তখন শহর সে হাওয়াকে ত্যাগ করে আর এক নতুন হাওয়ার পিছনে ছুটছে।

কিন্তু শহর আর মফঃস্বল কি কেবলমাত্র মানচিত্রের বর্গমাইলের ওপর নির্ভরশীল? একই ঘরের মধ্যে বাস করে না কি শহর আর মফঃস্বল? জাগন্ত আর ঘুমন্ত? মানুষে মানুষে মনের গড়নে কি পার্থক্য নেই?

তা মনের গড়নেরও শহর মফঃস্বল আছে বৈকি। নইলে যুগচক্রের আবর্তনে সত্যবতী কেন এমন অধীর হয়, চঞ্চল হয়, আন্দোলিত হয়, আর নবকুমার কেন সে আবর্তন টেরও পায় না?

সত্যবতী তো ঘরে থাকে।

নবকুমার তো বাইরে ঘোরে।

নবকুমার বাইরে ঘোরে। অর্থাৎ নবকুমার বাজারে যায়, মুদির দোকানে যায়, নিতাইয়ের বাসায় তাস খেলতে যায়, সতুর বাড়িতে তত্ত্বতল্লাস করতে যায়। এই বহির্জগৎ নবকুমারের।

কিন্তু সত্যবতীই বা এমন কি করে?

সত্যবতীও তো কুটনো কোটে, বাটনা বাটে, রান্না করে, বড়ি দেয়, মুড়ি ভাজে, আচার বানায়। শুধু অবসরকালে বই পড়ে সত্যবতী। পড়ে পত্র-পত্রিকা।

এইটুকু জানলা।

খোলা জানলা।

এই জানলাখানি সত্যকে বহির্জগতের বার্তা বয়ে এনে দেয়।

এ জানলাখানি খোলা রাখার সহায়, ছোট ছেলে সরল। মায়ের সঙ্গে তার যত গল্প যত কথা। আর বই যোগাড়ের ব্যাপারে উৎসাহ ষোল আনা।

নবকুমার এ খবর রাখে না।

নবকুমার এক-একদিন তাসের আড্ডায় শোনা গল্প এনে উত্তেজিত ধিক্কার তোলে, "শুনেছ কেলেঙ্কারি? মেয়েমানুষে বিলেত যাচ্ছে! কিনা এম. এ. বি. এ. পাস করতে! বিদ্যের পাহাড়ের চূড়োয় ওঠা চাই!...কালে কালে কতই হবে!...শুনেছ কাণ্ড, পিরিলি বাড়ির কোন্ বৌ নাকি—"

সত্য বলে ওঠে, "থাম, চুপ কর।"

নবকুমার বিচলিত স্বরে বলে, "বাবাঃ! বুড়ো হয়ে গেলাম, জীবনে কখনো মন খুলে দুটো গল্প করতে পেলাম না।"

সত্য বলে, "কেন কয় না গল্প! তোমার নাগালের উপযুক্ত গল্প কয়! বাজারের দরদামের গল্প আছে, কায়েত-ঠাকুরপোর বৌ কী খাওয়াল তার গল্প আছে, আপিসের বড়বাবুর গল্প আছে……"

নবকুমার ক্রুদ্ধ গলায় বলে, "কেন দেশের দশের কথা বলা বুঝি আমায় বারণ?"

"বারণ নয়! বারণ কেন হবে? নিজে জেনে বুঝে কথা কও, তার মানে আছে, তুমি যে পরের মুখে ঝাল খাও!"

নবকুমার এবার অভিমানে ভারী হয়, "আমার জেনেও দরকার নেই, বুঝেও দরকার নেই। তুমি আর তোমার বিদ্বান ছেলেরা কথা কও গে।… আয় সুবর্ণ আমরা গল্প করি।"

সুবর্ণ? হ্যাঁ, সুবর্ণ!

সোনার পুতুলের মত মেয়েটাকে সুবর্ণলতা নামই তো মানায়। বছর চারেকের হয়ে উঠেছে মেয়েটা, বাপের ভারী সুয়ো হয়ে উঠেছে।

কথা কয় যেন পাখীর মত।

হাঁড়ি-কুড়ি নিয়ে রাঁধাবাড়া খেলতে শিখেছে ইতিমধ্যে। বলে, "এস বাবা ভাত খাও।" বলে, "মার মতন রান্না করতে পারি আমি। পারি না বাবা?"

নবকুমার সত্যকে শুনিয়ে শুনিয়ে বলে, "তা পেরো মা! কিন্তু মার মতন রাগী হয়ো না যেন!"

এইভাবেই চলছিল দিন, কিছুটা মন্থর ছন্দে।

সেই মন্থরতার মাঝখানে হঠাৎ একটা আলোড়ন এল একদিন। সে আলোড়ন এল সত্যর 'ঘর পালানে বন্ধু' নেড়ুর মূর্তি ধরে। তা নেড়ু তার বন্ধুই, দাদা আর বলেছে কবে তাকে সত্য? ছ-মাসের নাকি বড় নেড়ু সত্যর থেকে। সে কথা মানে না সত্য। এখনও মানে না।

রুদ্ধকণ্ঠে শুধু বলে উঠল, "নেড়ু, তুই?"

নেড়ু হেসে উঠে বললো, "বিশ্বাস হচ্ছে না? নেড়ুর ভূত মনে হচ্ছে? তা সন্দেহ মোচন করতে চিমটি কেটে ত্যাখ্!"

"তা ভূত বললে অন্যায় হয় না—" সত্যর রুদ্ধকণ্ঠে এবার উচ্ছ্বাস আসে, "রংটা অন্ততঃ ভূতের মত করে তুলেছিল বাবা! হ্যাঁরে নেড়ু, তোর সেই বেলেরপানার মত রংটা কী করলি রে?"

নেড়ু হো হো করে হেসে ওঠে, "কী মনে হচ্ছে? বেচে খেয়েছি? তা মাঝে মাঝে যা অবস্থা যায়, 'চুল নখ হাত পা বেচে খাই' এমনই মতি হয়। রংটা বেচতে পারলে নিশ্চয় বেচতাম, বেচবার নয় এই যা। রোদে পুড়ে পুড়েই আর কি—"

নেড়ুর ওই কৌতুক কথা কটির মধ্যে থেকেই নেড়ুর অবস্থাটা স্পষ্ট ধরা পড়ে যায়, আর ধরা পড়ার সঙ্গে সঙ্গেই চোখে জল এসে যায় সত্যর।

কিন্তু সে জল চোখেই আটকে রেখে সত্য সেই অতীতকালের মতই ঝঙ্কার দিয়ে ওঠে, "খুব তো ব্যাখ্যানা করছিস অবস্থার, বলি হঠাৎ এমন নিরুদ্দেশ হবার শখ হল কেন বল্ দিকি? এমন হাঁড়ির হাল করে বেড়িয়ে লাভটা কি হচ্ছে তোর?"

নেড়ুর বহু অবস্থায় ছাপ পড়া কাঠ-কাঠ মুখটায় হঠাৎ একটা বিদ্যুৎদীপ্তি খেলে যায়। সেই বিদ্যুৎ-উদ্‌ভাসিত মুখে উত্তর দেয় নেড়ু, "লাভ? সে তোদের সংসারের কড়াক্রান্তির হিসেবে অবিশ্যি পড়বে না সত্য, সেটাকে বলতে পারিস 'অদৃশ্য বস্তু'। তবে হয়েছে বৈকি লাভ। ভগবানের রাজ্য এই পৃথিবীটা যে কেমন তার কিছুটা আস্বাদ লাভ হয়েছে।"

সত্য কি নেড়ুর এই উত্তরে চমকে ওঠে? সত্যর মুখটা কি হঠাৎ ছাইয়ের মত সাদাটে দেখায়? সহসা কি একটা বিরাট লোকসানের খবর দিয়ে গেল কেউ সত্যকে? সত্যর মুখে তাই দিশেহারা উদ্‌ভ্রান্তির ছায়া?

সত্যর তাই কথা বলতে মুহূর্ত কয়েক দেরি হয়। বুঝি বড় একটা নিশ্বাস চাপে সত্য।

পরে বলে, "পায়ে হেঁটে পৃথিবীর কতটা দেখবি শুনি?"

নেড়ু দু হাত উল্টে বিশেষ একটা ভঙ্গী করে বলে, "নাও ঠ্যালা! পৃথিবীর সব মাটি মাড়িয়ে মাড়িয়ে কি আর পৃথিবীটা দেখবার বায়না করেছি!··· আসল কথা চেনা জানা সংসারের চৌহদ্দিটার বাইরে পা বাড়াতে পারলেই আর এক জগৎ বুঝলি? তার মজাই আলাদা। সত্যি বটে তোরা সংসারী লোকেরা বলবি হাঁড়ির হাল, কিন্তু আমি বাবা বলবো তোফায় কাটাচ্ছি। 'ভোজনং যত্র তত্র, শয়নং হট্ট মন্দিরে', এ কি সোজা মজা? কোনদিন আহার জুটছে, কোনদিন জুটছে না, কোনদিন মাথার উপর আচ্ছাদন আছে, কোনদিন গাছতলা সার।···কখনো কারো কাছে এক ঘটি জল চাইলে সে ব্যাজার মুখ করে, কখনো কেউ মুখের চেহারাটা দেখেই ক্ষুধার্ত ব্রাহ্মণ বলে

অনুরোধ উপরোধ করে ডেকে নিয়ে গিয়ে তোয়াজ করে খাওয়ায়। কত লীলাখেলা পৃথিবীর! কত ঢঙের মানুষ, কত সঙের বাজার!"

সত্য যেন হাঁ করে শুনতে থাকে নেড়ুর এই অভিনব অভিজ্ঞতার গল্প।··· আশ্চর্য! আশ্চর্য! সেই তার চিরকৃপার পাত্র বোকা নেড়ুটা হঠাৎ যেন সত্যর নাগালের বাইরে চলে গেছে।

সন্তর্পণে একটা নিশ্বাস ফেলে সত্য। আস্তে আস্তে বলে, "খুব ভাল লাগে না রে নেড়ু?"

নেড়ু তার রুক্ষ চুলগুলো মুঠোয় চেপে ধরে চাপতে চাপতে বলে, "ভাল লাগা মন্দ লাগা বুঝি না সত্য, একটা অন্যরকম জীবন, এই আর কি। কুমোরের চাকে গড়া হাঁড়ি-কলসীর মত একছাঁচের না হয়ে, নিজের হাতে গড়া যা হোক একটা গড়ন পাওয়া, এই হচ্ছে কথা। তোরা বলবি, বাউণ্ডুলে লক্ষ্মীছাড়া ভবঘুরে! বলবি, 'আহা কী কষ্ট'! আমি মনে মনে হাসবো। ভাববো এই বাউণ্ডুলে লক্ষ্মীছাড়া ভবঘুরে হয়ে ছাখো, বুঝবে তার রহস্য রস।"

সত্য আর একবার ঝঙ্কার দিয়ে ওঠে "বলছিস তো খুব! বলি মেয়ে-মানুষে পারবে তোর মতন ভবঘুরে হতে? ব্যাটাছেলে হয়ে জন্মেছিস, তাই যা খুশি করবার সুখ পেয়েছিস। বাবাও তো বাড়ি-ছাড়া হয়ে বেরিয়ে গিয়েছিলেন—"

নেড়ু আঙুল তুলে বলে, "ওই তো, ওই কথাই তো বলছি—গিয়েছিলেন তাই একটা মানুষের মতন মানুষ হতে পেরেছেন। গাঁয়ে পড়ে থাকলে আমার বাবাটির মতন হতেন!"

"এই নেড়ু, পিতৃনিন্দে করছিস?"

"নিন্দে-ফিন্দে বুঝিনে সত্য, আমার হচ্ছে হক্ কথা! যাক তুই কেমন আছিস বল্?"

সত্য ঈষৎ উদাস গলায় বলে, "আমার কথা ছেড়ে দে। মেয়েমানুষ হয়ে জন্মেছি—"

নেড়ু বলে ওঠে, "এই সেরেছে, তুইও যে দেখছি আক্ষেপ ধরতে শিখেছিস! আগে তো এমন ছিলি না! 'মেয়েমানুষ মানুষ নয়' একথা বললেই তো রেগে যেতিস—"

সত্য তেমনি গলায় বলে, "সে এখনো যাব। তবে তোকে দেখে যেন

আক্ষেপটার সৃষ্টি হচ্ছে ভাই! কোথায় ছিলি তুই, কী বা ছিলি! মিথ্যে বলব না, তোকে 'মাথামোটা' ভেবে একটু কৃপার চক্ষেই দেখতাম, কিন্তু এখন মনে হচ্ছে তোর মাথাটাই সব চেয়ে সরু। তাই তোকে ভক্তি-ছেদ্দার চোখে দেখছি।...যাক বেশী বলব না অহঙ্কার হবে। তবে এটা ঠিক, ভগবান যদি আমায় মেয়েমানুষ না গড়ে বেটাছেলে করে তৈরি করতেন, তোর মত ঘরই ছাড়তাম। যাক হই নি যখন, ভগবানের ভুলের খেসারত দিই বসে বসে। সে তো হল, কিন্তু...তুই কিভাবে আমার বাড়ির খোঁজ পেলি বল্ দিকি?"

হ্যাঁ, সেটাই কথা!

ঘরপালানে ছেলেটা এতদিন পরে হঠাৎ সত্যর বাড়ি এসে হাজির হল কী করে?

তা হল প্রায় দৈবের আনুকুল্যেই।

উত্তর প্রত্যুত্তরের মধ্য দিয়ে যা বোঝা গেল তা হচ্ছে এই—ঘুরতে ঘুরতে কলকাতায় এসেছে নেড়ু কিছুদিন হল। আর ওই ঘোরার সূত্রেই কালীতলায় এসে বসেছিল আজ সকালে, আর দৈবক্রমে সত্য গিয়েছিল সেই ঠাকুরতলায় পুজো দিতে।

যায় এমন সত্য।

বারব্রত থাকলেই যায়।

আজ অষ্টমীর উপোস ছিল, গিয়েছিল। নেড়ু দেখতে পায়। কিন্তু পথের মাঝখানে বা মন্দিরের চাতালে তো একটা বৌমানুষকে ডেকে কথা কওয়া যায় না, তাই নেড়ু একটু দূরে দূরে থেকে সত্যর সঙ্গে সঙ্গে এসে বাড়িটা বুঝে নিয়েছিল। সত্যর সঙ্গে পাড়ার একটি গিন্নী ছিলেন। তিনি বিদায় নিতেই নেড়ু এগিয়ে গিয়েছিল, এবং মহোৎসাহে কড়া নাড়া দিয়েছিল।

সত্য সেইমাত্র পড়শী গিন্নীকে বিদায় সম্ভাষণ জানিয়ে দরজায় খিল লাগিয়ে পিছন ফিরেছে, তখনো দাওয়ায় ওঠে নি। ভাবল সেই মহিলাই বোধ করি কিছু বলতে ভুলেছেন বা সত্যর সঙ্গে তাঁর কোনো বস্তু চলে এসেছে। নিশ্চিন্ত চিত্তেই তাই ফের খিলটা খুলেছিল সত্য, আর খুলেই থতমত খেয়ে দু-পা পিছিয়ে গিয়েছিল।...

কিন্তু পিছিয়ে গিয়েই কি তাড়াতাড়ি দরজাটা বন্ধ করে দিয়েছিল সত্য? তাই দেওয়াই তো উচিত ছিল? তা বলতেই হবে উচিত কাজ সত্য করে নি। সে যেন স্তব্ধ হয়ে গিয়ে সামনের মূর্তিটার দিকে দৃষ্টি নিবদ্ধ করে দাঁড়িয়ে থেকেছিল।

রুক্ষ ধূসর মাথাভর্তি চুল, তামাটে কালচে রং, শীর্ণ পেশীবহুল মুখ, আর রোগা পাকসিটে চেহারা!...দৈর্ঘ্যের তুলনায় প্রস্থটা নিতান্তই কম। আর ওই দৈর্ঘ্যের জন্যই পরনের ধুতিটা খাটো মনে হচ্ছে। গায়ের রং-জ্বলা গলাবন্ধ কোটটাও যেন মানুষটার নীচের দিকের অনেকখানি অংশকে বঞ্চিত করে সহসা থেমে পড়েছে।

হাতে একটা ক্যাম্বিসের পোর্টম্যাণ্টো, সেটাকে দোলাতে দোলাতে মৃদু মৃদু হাসছে লোকটা। হঠাৎ কেউ সত্যকে এই অবস্থায় দেখলে কী বলবে বা বলতে পারে, সে কথা স্মরণ মাত্র না করে হাঁ করে দাঁড়িয়েই থাকে সত্য। অতঃপর লোকটা হেসে উঠে বলে, "কী রে সত্য, চিনতে পারলি নে তা হলে?"

অথচ চিনে ফেলেছে তখন সত্য, ঠিক সেই মুহূর্তেই চিনে ফেলেছে। আর সেই আকস্মিকতার মুহূর্তে রুদ্ধকণ্ঠে উচ্চারণ করেছে, "নেডু, তুই!"

উঠে এসে দাওয়ায় গুছিয়ে বসে নেডু বলে, "যাক্, ভাগ্যিস যে চিনতে পারলি, চোর-ছ্যাচোড় বলে মুখের ওপর দরজা বন্ধ করে দিলি নে, এই ঢের।"

সত্য তিরস্কারের সুরে বলে, "তা দিলেও তুই আমায় দোষ দিতে পারতিস না নেডু। চেহারাখানা যা বাগিয়েছিস চোর-ছ্যাচোড়ের অধম! তোকে দেখে আহ্লাদ করবো, না কাঁদবো তা বুঝছি না। বলে দিচ্ছি এখন থেকেই, সহজে তোর এখান থেকে যাওয়া হবে না, থাকবি আমার কাছে।"

নেডু হেসে ফেলে বলে, "তোর হাতের রান্না খেয়ে খেয়ে মোটা হবো?"

"হবিই তো! মিথ্যে নাকি?" সত্য সতেজে বলে, "কিছুকাল খেয়ে ঘুমিয়ে স্বাস্থ্য শরীর ভাল কর্। এই তালে চললে বেশীদিন আর পৃথিবী দেখে বেড়াতে হবে না।"

তা সত্যর কথাটা একেবারে অবহেলা করতে পারে নি নেডু। ছিল কয়েকটা দিন। ভারী খুশি খুশি মনেই ছিল। দুবেলা খেতে বসে রান্নার প্রশংসায় পঞ্চমুখ হত, আর বলতো, "নাঃ, যতদূর বুঝছি বোনাই বাড়ি

থেকে আমাকে আর নড়তে দিবি না তুই সত্য। তোর এই সুক্ত, মোচার ঘণ্ট, এঁচড়ের ডালনা, মাছের ঝোলের বন্ধনেই বেঁধে রেখে দিবি।…" বলতো, "জামাইবাবুর আমার এখনো শরীরটি যে কী কারণে অমন নাড়ুগোপালটির মত রয়ে গেছে, তা বুঝতে পারছি।"…ছেলেদের ডেকে বলতো, "বুঝলে হে বাপধনেরা, তোমরা যে জননী রত্নটি পেয়েছ, লাখে একটি এমন মেলে না!"

সত্য মুগ্ধ বিগলিত চিত্তে ওর কথা শুনতো, চোটপাট উত্তর দিতেও ভুলে যেত মাঝে মাঝে।

বাড়ি ছেড়ে পথে পথে ঘুরে নেড়ুর কথার ধরনটা কী অদ্ভুত ভাবে বদলে গেছে! এ ভাষা এ সুর নিত্যানন্দপুরের নয়। বারুইপুরেই কি এমন সহজ কৌতুকের সুরের হালকা চালের কথা শুনেছে সত্য? অথবা কলকাতায়?

নাঃ। শোনে নি।

সত্যর দেখা মানুষরা সব যেন চোখের সামনে ভিড় করে আসে। কেউ চঞ্চল, কেউ গম্ভীর, কেউ ব্যস্ত, কেউ মন্থর। কেউ ভয়ঙ্কর, কেউবা হাস্যকর। এমন হাসিতে উজ্জ্বল কৌতুকে সহজ, অথচ ভারহীন নির্লিপ্ত, কই কোথায়?

নেড়ুর "কথা" শুনবে বলেই সত্য তাড়াতাড়ি হাতের কাজ সেরে নিত, সত্যর ছেলেরা আগে আগে পড়া সেরে নিত।…হ্যাঁ, সত্যর ছেলেরাও সত্যর মতই মুগ্ধ বিমোহিত। নানান্ দেশ-বিদেশের গল্প ফাঁদতো নেড়ু, নানান অভিজ্ঞতার। রসিয়ে রসিয়ে গল্প করতো তার।…

"ট্যাঁকে নেই পয়সা, পেটে নেই ভাত। অথচ মুখে হারছি না বুঝলি? ধর্মশালার সেই লোকটাকে জোর গলায় বলছি—'আমি রাঁধছি না খাচ্ছি না তাতে তোমার কি হে বাপু? তোমার এই ধর্মশালায় এমন কোনো লেখাপড়া আছে যে রাঁধতেই হবে, খেতেই হবে?' লোকটা একেবারে গরুড়ের অবতার বুঝলি? হাত জোড় করে বলতো, 'আজ্ঞে লেখাপড়া কিছু নেই, তবে আপনি ব্রাহ্মণ সন্তান চোখের সামনে না খেয়ে পড়ে থাকবেন, দেখি কি করে? দেখছি তো আপনি রাঁধছেন না খাচ্ছেন না। বেরিয়ে গিয়ে পুরী-কচুরিও কিনে আনছেন না—' "

বললাম, "আমার ব্রত আছে।"

"তবু ব্যাটা নাছোড়বান্দা। বলে, 'কী ব্রত'?"

আরো গম্ভীর হয়ে বলি, "সে তুমি বুঝবে না।"

"তা এমন কি ব্রত যে ফল দুধ গঙ্গাজল এসব খেতে মানা?"

"আমি রাগ দেখিয়ে বলি, 'অত কৈফিয়ৎ তোমায় দিতে যাব কেন হে? ঠিক আছে, চলে যাচ্ছি অন্য ধর্মশালায়!' অথচ বুঝলি কিনা, মনে মনে ভাবছি, অত কথা না শুধিয়ে এনেই দে না বাবা ছড়াখানেক মর্তমান, গোটা কতক মিষ্টি পুরুষ্টু আম, সেরটাক মালাই, আর গণ্ডাআষ্টেক মণ্ডা—"

কথার মাঝখানেই হেসে লুটোপুটি খেত সাধন সরল। সরল হয়তো বা যোগও দিত—"গণ্ডাবারো চমচম, এক চ্যাঙারি গরম জিলিপি···"

"তা মন্দ বলিস নি," নেড়ু বলতো, "তখন মনে হচ্ছে বিশ্বব্রহ্মাণ্ড শেষ করি। অথচ হ্যাংলা বামুন হতে রাজী নই। তা বলবো কি, সত্যিই সেদিন এনে হাজির করলো লোকটা বড় লোটার এক লোটা ক্ষীরের মত ঘন গরম দুধ, আর ইয়া বড় বড় গোটাচারেক কদলী। বলে, 'এ খেলে তোমার ব্রত নষ্ট হবে না—' আমি বুঝলি কিনা, তাকে যেন কতই কৃপা করছি, এই ভাবে মেরে দিলাম সেগুলো। মারছি আর ভাবছি আরো চারটি কিছু আনলি না কেন বাবা?"

এরা হেসে ওঠে।

এ আসরে নবকুমারও এক-একদিন যোগ দিত। এই ভবঘুরে শালাটির প্রতি তারও বেশ একটু প্রীতির সঞ্চার হয়েছিল। চুপি চুপি সত্যকে বলতো, "কায়দা করে আটকে ফেলে একটা কনেটনে যোগাড় করে বিয়ে দিয়ে ফেল না? তখন দেখবে বাছাধন কেমন বাউণ্ডুলে হয়ে বেড়ায়!"

সত্য বলতো, "থাক গে, বেড়াক না! একটা মানুষ না হয় জগৎ-ছাড়া হল! সবাইকে বিয়ে করে ঘর-সংসার করতেই হবে, এমন তো কিছু লেখা পড়া নেই?"

"আহা সন্নিসী হত তো সে এক কথা! এ যে না গেরুয়া, না সংসারী!"

"তা হোক।"

নবকুমার বলতো, "তবে আর কি বলবো!" আসরে গিয়ে বলতো, "তারপর শালাবাবু, কোন্ কোন্ তীর্থ করেছ বল?"

নেড়ু বলতো, "তীর্থ-টির্থ কিছু করি নি বাবা, তীর্থধর্ম নিয়ে মাথাও ঘামাই নি। তবে ভ্রমণ করতে গেলেই তীর্থ! পৃথিবীর যেখানে যত শোভা-সৌন্দর্যের জায়গা, সেখানেই তো মানুষ দিব্যি এক-একখানা তীর্থ বানিয়ে রেখেছে—"

সত্য প্রশ্ন করেছিল, "শেষ তুই কোথা থেকে ঘুরে এলি ?"

"কাশী! কাশী আগেও গিয়াছিলাম অবিশ্যি। প্রথম তো কাশীতেই যাই।"

"কাশী ? সম্প্রতি কাশী গিয়েছিলি তুই ?" সত্য রুদ্ধকণ্ঠে বলে, "বাবার সঙ্গে দেখা করেছিলি ?"

"বাবা! মানে মেজকাকা ?" নেড়ু আশ্চর্য হয়ে বলে, "কাশী গেছেন বুঝি ?"

"গেছেন কি রে নেড়ু! বরাবরের জন্যে গেছেন। বাবা কাশীবাসী হয়েছেন।"

"অ্যাঁ! সে কি!"

"তবে আর বলছি কি!"

নেড়ু এই একটিমাত্র প্রসঙ্গে গম্ভীর হয়। আস্তে নিশ্বাস ফেলে বলে, "জানি না তো! জানলে খুঁজে নিয়ে দেখা করবার চেষ্টা করতাম! নিত্যানন্দপুরে মেজকাকা নেই, এ যেন ভাবাই যায় না, না রে সত্য ?"

সত্য কথার জবাব দেয় না।

সত্য চোখ তোলে না। সুবর্ণকে কোলে চেপে বসে থাকে।

আবার কোনো একসময় পুণ্যির প্রসঙ্গ ওঠে।

একবেলার জন্যে শ্রীরামপুরে পুণ্যির বাড়িও গিয়েছিল নেড়ু। তা এক বেলার বেশী থাকতে পারে নি। পুণ্যি নাকি এমন গিন্নী হয়ে গেছে যে, দেখে প্রাণ হাঁপিয়ে উঠেছিল নেড়ুর। যতটুকু সময় ছিল নেড়ু, ততটুকুই কেবল তাকে উপদেশ দিয়েছে আর ধিক্কার দিয়েছে পুণ্যি।

"জগৎটা কতই বদলে যাচ্ছে!" সত্য নিশ্বাস ফেলে বলে, "ছোটবেলার কথা তোর মনে পড়ে না নেড়ু ?"

"পড়ে। পড়বে না কেন ? তবে কি জানিস সত্য, একে তো তুই মা বাপের এক সন্তান, তায় আবার মেজকাকা মেজখুড়ীর মত বাপ-মা। তোর স্মৃতিতে আমার স্মৃতিতে তফাৎ আছে। চোদ্দটা ছেলেমেয়ের একটা আমি!"

"তা হলেই বা! তুই তো কোলের ছেলে!"

"দুর! দুর! মানুষ না হাঁস-মুরগী!"

এ ধরনের কথায় সত্য লজ্জিত হয়ে অন্য প্রসঙ্গ এনে ফেলতো। হয়তো পুণ্যির কথাই ফের তুলতো। সেই রকম রোগা আছে পুণ্যি, না মোটা হয়েছে? এখনো তেমনি চুলের রাশি আছে কিনা?

"চুল?"

নেড়ু হেসে উঠেছে। "এই এতো বড় একখানি টাক! তার ওপর এতোখানি সিঁদুর লেপা। অবিকল সেজঠাকুমা! আমি বললাম, 'মা শেতলা, গড় করি! আর নয়'।"

সত্য হেসে ফেলে বলে, "সেইতো বোকা-হাবা ছিলি তুই নেড়ু, এত কথা শিখলি কি করে?"

নেড়ু বলে, "হাওয়ায় বাতাসে! যত মানুষ দেখবি, তত বুদ্ধি বাড়বে।"

খুবই স্ফূর্তিতে ছিল নেড়ু।

আর সত্যি বলতে, দিন দশ-বারোতেই যেন চেহারা ফিরে যাচ্ছিল। রং ফিরছিল, গড়ন ফিরছিল। হয়তো মাস দেড় দুই থাকলে দশাসই হয়ে উঠতো রোগা লম্বা নেড়ু। কিন্তু থাকলো না। হঠাৎ বলে উঠলো, "আর নয় রে সত্য, তোর এখানে শেকড় গজিয়ে যাচ্ছে, এবার পলায়ন দিই।"

সত্য চমকে উঠেছিল।

সত্য বসে পড়েছিল।

"চলে যাবি?"

"এই দ্যাখো, চলে যাবো না তো কি, বোনাই-বাড়িতে মৌরসীপাট্টা নিয়ে বাস করতে এসেছি? না, না, আর একদিনও না।"

সত্যর কাকুতি-মিনতি, সত্যর ছেলেদের দর-দস্তুর, আর নবকুমারের অনুরোধ-উপরোধ, সব ঠেলে ক্যাম্বিশের ব্যাগটা গুছিয়ে নিয়ে পা বাড়ালো নেড়ু।...শুধু যাত্রাকালে বললো, "দে বাবা তোর ওই নাড়কেল নাড়ু, দিয়ে দে পুঁটলিখানেক। পচবার মাল নয়। চলবে বেশ কিছুদিন। যখনি খাবো, তোদের মনে পড়বে।"

তা শুধুই নারকেল নাড়ু নয়, চোখের জল মুছতে মুছতে একবেলার মধ্যেই অনেক কিছু বানিয়ে ফেলেছিল সত্য।...

তিলের নাড়ু, ক্ষীরের ছাঁচ, মুগের বরফি, কুচো গজা, মুড়কির মোয়া!